# দ্বিজেন্দ্রনাথ ঠাকুরের

# শ্রেষ্ঠ কবিতা

শোভন সোম

-সম্পাদিত

ভারবি

১৩।১ বঙ্কিম চাটুজ্যে স্ট্রিট। কলকাতা-৭৩

প্রথম প্রকাশ : পৌষ ১৪০৮, জানুয়ারি ২০০২

প্রচ্ছদ ও রেখাঙ্কন : রঞ্জন মুখোপাধ্যায়

প্রকাশক : গোপীমোহন সিংহরায়। ভারবি। ১৩।১ বঙ্কিম চাটুজ্জে স্ট্রিট।
কলকাতা-৭৩। অক্ষরবিন্যাস ভারবি। মুদ্রক · শ্যামলী ঘোষ।
কল্যাণী প্রিন্টার্স। ১৭ কানাই ধর লেন। কলকাতা-১২

যে পরম্পরার উত্তরাধিকার রবীন্দ্রনাথ পেয়েছিলেন, সেই পরম্পরার রচয়িতাদের অন্যতম ছিলেন দ্বিজেন্দ্রনাথ ঠাকুর। রবীন্দ্রনাথের চেয়ে একুশ বছরের বড়ো এই দাদা রবীন্দ্রনাথের জন্মের এক বছর আগেই কালিদাসের 'শকুন্তলা'র অনবদ্য কাব্যানুবাদ করে বাংলার সারস্বতসমাজকে মোহিত করেছিলেন। কুড়ি বছর বয়সী তরুণ দ্বিজেন্দ্রনাথের অনুবাদ পড়ে মাইকেল মধুসূদন দত্ত বলেছিলেন, বাংলা ভাষায় যে এমন কবিতা রচিত হতে পারে, সেই ধারণাই তাঁর ছিল না। এই অনুবাদ ছিল সাবলীল, অথচ, এর বাংলা ছিল অত্যন্ত সরস ও স্বাদু। তাৎকালিক কবিতার তৌলে এমন সহজ স্বাভাবিকতা ছিল রীতিমতো অভাবিত। দ্বিজেন্দ্রনাথ লিখেছিলেন,

'কুবের আলয় ছাড়ি উত্তরে আমার বাড়ি,
গিয়া তুমি দেখিবে সেথায়—
সম্মুখে বাহির দ্বার, বাহার কে দেখে তার,
ইন্দ্রধনু যেন শোভা পায়।
পার্শ্বে এক সরোবরে জলে থই থই করে,
পদ্ম সনে আলি করে ঠাট।
উহার একটি ধারে, অপরূপ দেখিবারে।
পরকাশে মণিবাঁধা ঘাট।...
মাধবী মণ্ডপ পরে, কুরুবক শোভা করে
ফুলগন্ধে ছুটে অলিকুল।
লতায় পাতায় ঘেরা, আছয়ে সবার সেরা,
দুটি গাছ অশোক বকুল
অশোক ভাবিছে মনে, পাব আমি কতক্ষণে,
বধূটির চরণ-আঘাত।
কবে আমি পাব মিঠা, মুখ-মদিরার ছিটা,
বকুল ভাবয়ে দিনরাত।
তাহার মাঝেতে আর, ময়ূরের বসিবার,
সোনার একটি আছে দাঁড়।
শিখী যথা কেকাভাষী, সন্ধ্যাকালে বসে আসি,
আনন্দেতে উচাঁ করি ঘাড়।।
তাহারে নাচায় প্রিয়া, করতালি দিয়া দিয়া,
রন্ রন্ বাজে তায় বালা।

স্মরিতে সে সব কথা মরমে জনমে ব্যথা
জ্বলি উঠে হৃদয়ের জ্বালা।।'

কাব্য, চিত্রকলা, সংগীত, স্বরলিপি-রচনা, তত্ত্বজ্ঞান, ধর্ম-প্রসঙ্গ, বক্সোমেট্রি, ত্রিকোণমিতি -ইত্যাদি বিচিত্র বিষয়ে তাঁর আগ্রহ থাকলেও কাব্যের জন্য তিনি তুলনামূলকভাবে বেশি সময় দিতে পারেননি। বাংলা 'নীতিকথা' শেষ করেই তিনি প্রবেশ করেছিলেন সংস্কৃত 'মুগ্ধবোধ', 'রঘুবংশ' ও 'কুমারসম্ভব'-এ রামনারায়ণ তর্করত্নের তত্ত্বাবধানে। অপরিণত বয়সের পক্ষে কালিদাসের 'কুমারসম্ভব' পাঠ আদৌ সংগত ছিল কিনা তা অবশ্যই ভেবে দেখবার বিষয়; যেহেতু 'নীতিকথা'র তত্ত্বোপদেশের পরেই 'শকুন্তলা', 'রঘুবংশ', 'কুমারসম্ভব' সরাসরি 'মুগ্ধবোধ'-এর সঙ্গে বালকের হাতে ধরিয়ে দেওয়া হয়েছিল, তার থেকেই অনুমান করে নেওয়া যায় যে, উনিশ শতকের মধ্যভাগেও শিশু ও বালকের পাঠোপযোগী বইপত্র ছিল না। দ্বিজেন্দ্রনাথ নিজেই জানিয়েছেন যে, 'তখন ছোটো ছোটো ছেলেদের পড়িবার উপযোগী বাংলা বই বড়ো বেশি ছিল না।' কিন্তু যে-সংস্কৃত বই বালকদের পড়ানো হত, তা-ও কি বালক-পাঠ্য ছিল? উনিশ শতকের হাড়হদ্দ বুঝতে হলে এই ব্যাপারটাও বুঝতে হবে, কারণ কালিদাস বা সংস্কৃত কবিরা কেউ রেখে-ঢেকে লেখেননি।

আঠারোশো ষাটে 'মেঘদূত' প্রকাশের পর তেরো বছর তিনি তত্ত্বচর্চায় নিমগ্ন হলেন। এরপরে তিনি লিখলেন 'স্বপ্ন-প্রয়াণ' নামে একটি রূপককাব্য যা বস্তুত ছিল কাব্যের আশ্রয়ে তাঁর তত্ত্বচর্চারই একটি বিশেষ শাখাবিস্তার। 'স্বপ্ন-প্রয়াণ'-এর অংশবিশেষ এই সংকলনে গ্রন্থিত হল। রবীন্দ্রনাথের স্মৃতিচারণে 'স্বপ্ন-প্রয়াণ'-এর কথা রয়েছে। অগ্রজ, পিতৃপ্রতিম এই দাদার 'স্বপ্ন-প্রয়াণ'কে রবীন্দ্রনাথ 'রূপকের অপরূপ রাজপ্রাসাদ' বলেছিলেন। 'তাহার কতরকমের কক্ষ-গবাক্ষ চিত্রমূর্তি ও কারুনৈপুণ্য। তাহার মহলগুলিও বিচিত্র।' 'স্বপ্ন-প্রয়াণ'-এর পরিত্যক্ত পাতা বাড়িময় ছড়াছড়ি উড়ে বেড়াত। রবীন্দ্রনাথের কথায় তাঁর বড়োদাদার 'কবিকল্পকার এত প্রচুর প্রাণশক্তি ছিল যে', তার যতটুকু আবশ্যক, তার চেয়ে বেশি দ্বিজেন্দ্রনাথ ফলাতেন। এ কারণে বিস্তর লেখা ফেলে দিতে তাঁর বাধত না। 'স্বপ্ন-প্রয়াণ'-এ স্বপ্নের বিভিন্ন মহলের বিচরণ নিয়ে বিস্তর তারিফি লেখা আরও অনেকে লিখেছেন, কিন্তু 'স্বপ্ন-প্রয়াণ'কে কালের পটে রেখে দেখা হয়নি। 'স্বপ্ন-প্রয়াণ' বই আকারে প্রকাশিত হয় আঠারোশো পঁচাত্তরে, প্রথম সর্গ 'বঙ্গদর্শন'-এ প্রকাশিত হয় তার দু-বছর আগে। দ্বিজেন্দ্রনাথ বলেছেন, বঙ্কিমচন্দ্র কতক ছেপেছিলেন, কতক ছাপেননি, এবং বঙ্কিমচন্দ্রের 'বিষবৃক্ষ'-এ 'স্বপ্ন-প্রয়াণ'-এর প্রভাব আছে। সাহিত্যে পারস্পরিক প্রভাব পড়তে পারে। কিন্তু তারও চেয়ে গুরুত্বপূর্ণ কথা এই যে, সিগমুন্ড ফ্রয়েড উনিশশো দুই'তে স্বপ্নতত্ত্ব ব্যাখ্যা করে তাঁর থিসিস প্রকাশ করেন। ওই বছরই প্রথম সায়ান্স ফিকশন ফিল্ম 'আ ট্রিপ টু মুন' তৈরি হয়। উনিশশো পাঁচে আইনস্টাইন আপেক্ষিকতত্ত্ব প্রচার করেন এবং ওই বছরই প্রথম সংবাদপত্রে অকুস্থলের আলোকচিত্র ছাপা হয়—হাজার মাইল দূরের ঘটনা হুবহু চাক্ষুষ হয়। উনিশশো ছয়ে প্রথম

দূরভাষ চালু হয়। সম্ভবত, 'স্বপ্ন-প্রয়াণ'-এর গুরুত্ব এইখানেই যে, সিগমুণ্ড ফ্রয়েড স্বপ্নোত্থিত অবচেতন বা সাব্‌কনশাস তত্ত্ব প্রচারের আগেই দ্বিজেন্দ্রনাথ তাঁর এই রূপককাব্যে অবচেতন-তত্ত্বেরই অবতারণা করেছিলেন।

'সুপ্তিতে ডুবিয়া গেল জাগরণ
সাগর-সীমায় যথা অস্ত যায় জ্বলন্ত-তপন ...
মনোরাজ্য নামটি মধুতে ভরা
ফুটে যথা পারিজাত, বিচরে গন্ধর্ব-অপসরা।'

উনিশশো দুই থেকে যে যুগান্তকারী তত্ত্বচর্চা ও আবিষ্কার বিশ শতকের আধুনিকতার যাত্রা ত্বরান্বিত করেছিল, তার আলোচনা বিস্তর হয়েছে। দ্বিজেন্দ্রনাথ উলটো জামা পরতেন, জল দিয়ে লুচি ভাজতে উপদেশ দিতেন, কাকপক্ষী কাঠবেড়ালি তাঁর গায়ে অক্লেশে এসে বসতো, শালিক পাখি তাঁর চোখের পিচুটি সাফ করতে গিয়ে ঠুকরে দিয়েছিল, স্বভাবে তিনি ছিলেন আলাভোলা, বিষয় সম্পর্কে উদাসীন এবং তাঁর চিরকুট কবিতা নিয়ে এলাহি মাপে লেখালেখি হলেও নেহাত ডিগ্রির জন্যে পড়তে হবে বলেই, দ্বিজেন্দ্রনাথের কবিতার কিঞ্চিৎ বাধ্যতামূলক পঠন-পাঠন হয়; তার বেশি নয়। 'স্বপ্ন-প্রয়াণ'-এ স্বপ্নতত্ত্বের যে চর্চা অতদিন আগে তিনি কাব্যছলে করেছিলেন, তার দিকে আমরা খুব একটা গুরুত্ব দিয়ে এখনও দেখিনি।

'স্বপ্ন-প্রয়াণ'কে রবীন্দ্রনাথ যথার্থই রূপক বলেছিলেন। এই কাব্যে একাধিক রূপক আছে। ভ্রাতুষ্পুত্রী ইন্দিরা দেবী লিখেছিলেন যে, তাঁর জ্যাঠামশাই দ্বিজেন্দ্রনাথ 'স্বপ্ন-প্রয়াণে'র ভণিতায় এইভাবে বংশ-পরিচয় দিয়েছিলেন রূপকার্থে—

'ভাতে যথা সত্য-হেম, মাতে যথা বীর;
গুণ-জ্যোতি হরে যথা মনের তিমির।
নবশোভা ধরে যথা সোম আর রবি,
সেই দেব-নিকেতন আলো করে কবি।'

এরমধ্যে ভ্রাতা সত্যেন্দ্রনাথ, হেমেন্দ্রনাথ, বীরেন্দ্রনাথ, জ্যোতিরিন্দ্রনাথ, সোমেন্দ্রনাথ, রবীন্দ্রনাথ ও খুড়তুতো ভাই গুণেন্দ্রনাথের নাম ছাড়াও দেবেন্দ্রনাথের আবাসকে দেব-নিকেতন বলা হয়েছে। এই অর্থোদ্ধার থেকে তাঁর কবিতা আমাদের কাছে আরও সরস হয়ে ওঠে। নিজের পরিচয় এখানে তিনি কবি হিসেবে দিয়েছিলেন।

কালিদাসের অনুবাদ, 'স্বপ্ন-প্রয়াণ', ব্রহ্মসংগীত রচনা ছাড়াও তাঁর 'কাব্যমালা'য় সংকলিত হয়েছে তাঁর বিকীর্ণ কবিতাবলি।

আভিজাত্যের আবশ্যিক-চর্চা হিসেবে তিনি সংগীতের চর্চা করেছিলেন। কিন্তু সে চর্চা কেবল রসাস্বাদনের উদ্দেশ্যে তিনি করেননি। এই ক্ষেত্রেও তাঁকে আমরা পথিকৃৎ হিসেবে পাই। আঠারোশো উনসত্তরে তিনি 'তত্ত্ববোধিনী পত্রিকা'য় যে বাংলা স্বরলিপির রীতি উদ্ভাবন করেছিলেন, পাঁচটি ব্রহ্মসংগীত সেই স্বরলিপিতে নিবদ্ধ করেছিলেন এবং স্বরলিপি পড়বার বিধি ব্যাখ্যা করেছিলেন, সেইটিই ছিল প্রথম বাংলা গানের স্বরলিপির উদ্ভাবন এবং স্বরলিপির সাধারণীকরণ। তার আগে বাংলায় সর্বজনবোধ্য ও গ্রাহ্য স্বরলিপি রীতি ছিল না। তবে তাঁর দণ্ডমাত্রিক স্বরলিপির

পরিবর্তে বাংলায় জ্যোতিরিন্দ্রনাথ-কৃত আকারমাত্রিক স্বরলিপিই রবীন্দ্রনাথের সুবাদে প্রচলিত ও একমাত্র স্বরলিপি হয়ে দাঁড়িয়েছে।

সৈয়দ মুজতবা আলী আক্ষেপ করেছিলেন যে, এই তত্ত্বজ্ঞানী পণ্ডিত সম্পর্কে বাংলায় অতীব সামান্য আলোচনা হয়েছে। সুকুমার সেন তাঁর সাহিত্যের ইতিহাসে দ্বিজেন্দ্রনাথকে উপেক্ষা করেননি বলে, মুজতবা আলী তাঁর কাছে বঙ্গজনের হয়ে কৃতজ্ঞতা প্রকাশ করেছেন। সব্যসাচী এই মানুষটির আগ্রহের ও সৃষ্টির বিস্তার ছিল বিচিত্রমুখী। স্বরলিপি লিখন-পদ্ধতি উদ্ভাবনের সঙ্গে তিনি গীত রচনায় ও সুর সংযোজনেও তাঁর অশেষ কৃতিত্ব দেখিয়েছেন, যদিও তাঁর গানগুলির সুরাবয়ব উনিশ শতকের ধারায় শাস্ত্রীয় রাগের শুদ্ধতাকেই শ্রেয় বলে গ্রহণ করেছিল। তাঁর সুর-সংযোজনের বৈশিষ্ট্য এই যে, কাব্যের ভাবের অনুকূল সুরই আমরা তাঁর সংগীত রচনায় পাই। যেমন, তীব্রস্বর পরজের আকুতি 'আজি কি হরষ সমীর বহে প্রাণে'-র কথার সঙ্গে একাত্ম হয়ে গিয়েছে। ঝিঁঝিট ঠুংরিতে যে 'কর তাঁর নাম গান'-এর মতো বৈতালিকের গান রচনা করা যায়, তার অনুপম নিদর্শন হয়ে আছে এই গান। 'জাগ সকল অমৃতের অধিকারী' গানের সুর ভৈরবী ঠাটের আশাবরীতে আশ্চর্যভাবে মানিয়ে যায়; মনে হয় যেন এই আশাবরী এই গেয় বাকের অপেক্ষায় ছিল। রাজা রামমোহন রায় থেকে রবীন্দ্রনাথ ঠাকুর পর্যন্ত ব্রহ্মসংগীতের বিবর্তনের পর্যায়গুলি লক্ষ্য করলেই দেখা যাবে যে, এই সংগীতের ভাবগম্ভীর্য তিনি অতি সহজ বাক্যবন্ধে প্রকাশ করেছিলেন এবং রামমোহন ও রবীন্দ্রনাথের ব্রহ্মসংগীতের সেতুবন্ধ তিনিই রচনা করেছিলেন। ব্রহ্মসংগীতের কথা ও সুরের ক্রমবিকাশে এক একজন গীতিকারের ভূমিকা নিয়ে গবেষণার বিস্তর অবকাশ থাকলেও, এখন এ বিষয়ে আগ্রহ দেখা যায়নি। সাধারণ ব্রাহ্মসমাজ-মন্দিরের উপাসনায় এখনও তাঁর গান শোনা যায়। শান্তিনিকেতনে 'কর তাঁর নাম গান' বছরে একদিন আনুষ্ঠানিকভাবে শোনা যায়। কিন্তু বাঙালির সংগীতচর্চায় তাঁকে খুঁজে পাওয়া যায় না। এ দুর্ভাগ্য তাঁর নয়, এ দুর্ভাগ্য বাঙালির। মুজতবা আলী লিখেছেন যে, 'তুমি বিনা কে প্রভু সংকট নিবারে' দ্বিজেন্দ্রনাথের রচনা এবং 'রেখাক্ষর-বর্ণমালা'তে তিনি এটি ব্যবহার করেছেন। বস্তুতপক্ষে, 'তুমি বিনা কে প্রভু সংকট নিবারে' তাঁর অনুজ সত্যেন্দ্রনাথ ঠাকুরের রচনা।

তত্ত্বচর্চার জন্যে কবিতার ব্যবহার বা কবিতার ভাষায় তত্ত্বচর্চার দিন ফুরিয়ে গিয়েছে। ভারতের কবিরা যে কাব্যের ভাষায় দর্শনের গভীর দুরূহ তত্ত্ব প্রকাশ করে গিয়েছেন, এ বিষয়ে রবীন্দ্রনাথ হিবার্ট-বক্তৃতায় বলেছিলেন। কিন্তু আধুনিককালে শর্টহ্যান্ডের মতো একটি বিষয়ের প্রস্তাব ও নতুন রীতির ব্যবহার-পদ্ধতি যে কবিতার ভাষায় দেওয়া যায়, এই ভাবনাটিই অভিনব। শর্টহ্যান্ডের মতো একটি বিষয় কেন তাঁকে আগ্রহী করল, কেন তিনি বাংলায় শর্টহ্যান্ডের সংকেত তৈরি করলেন, কেন দু-দুবার সম্পূর্ণ হাতে লিখে লিথোতে তাঁকে সেই ব্যয়বহুল বই 'রেখাক্ষর-বর্ণমালা' নিজের খরচে ছাপতে হল, এই প্রশ্নের একটিই সম্ভাব্য উত্তর আছে বলে বোধ করি। উত্তরটি এই যে, এই প্রস্তাবনার মাধ্যমে তিনি বাংলা বর্ণমালার সংস্কার সাধন

করতে চেয়েছিলেন। বহু বর্ণের অসারত্ব তিনি কবিতার সহজ ভাষায় দর্শিয়ে বাংলা বর্ণমালার যে আঁটোসাঁটো ছিমছাম রূপটি দিতে চেয়েছিলেন, তা ছিল অভিনব; প্রায় নব্বই বছর আগে তাঁর এমন ভাবনা ছিল বৈপ্লবিক। তখনও কেউ বাংলা বর্ণমালার সংস্কার নিয়ে ভাবেননি। তিনি লিখেছিলেন

'বত্রিশ সিংহাসন

বাংলা বর্ণমালায় উপসর্গ নানা।
অদ্‌ভূত নূতন যত কাণ্ডকারখানা।।
য-য়ে শূন্য, ড-য়ে শূন্য, শূন্য পালে পাল।
দেবনাগরিতে নাই এসব জঞ্জাল।।
য যবে জমকি বসে শবদের মুড়া।
জ বলে সবাই তারে—কি ছেলে কি বুড়া।।
মাথায় কিংবা ল্যাজায় নিবসে যখন।
ইয় উচ্চারণ তার কে করে বারণ।।
ময়ূর ময়ূর বই মজুর তো নয়।
উদয উদজ নহে উদয় উদয়।।'

এভাবে তিনি ড়, ঢ়, র-এর অসারত্ব বর্ণনা করেছেন। অর্থাৎ শর্টহ্যান্ডের সংকেতগুলি প্রস্তাব করার সঙ্গে সঙ্গে তিনি একই পন্থায় বর্ণমালা সংস্কারের প্রস্তাবও করেছিলেন। যে বিষয় একেবারে গদ্য প্রকাশের বিষয়, তেমন বিষয়কে তিনি কবিতার অলংকার দিয়ে পেশ করেছিলেন।

'আষাঢ়ে ঢাকিল নভ পযোধর-জালে।
বাযস উড়িয়া বসে ডালের আড়ালে।।
ঘনরবে ময়ূরের আনন্দ না ধরে।
খুলিযা খড়ম জোড়া ঢুকিলাম ঘরে।।

পংক্তি প্রসঙ্গে মুজতবা আলী লিখেছেন, 'একেই বোধহয় গ্রীক অলংকারের ইংরাজিতে 'বেথস্' বলা হয়। প্রথম তিন লাইনে নৈসর্গিক বর্ণনার মায়াজাল নির্মাণ করে হঠাৎ খড়ম-জোড়ার মুদ্‌গর দিয়ে আলঙ্কারিক মোহমুদ্‌গর নির্মাণ।' এরই মধ্যে পয়ার ভেঙে এগারো মাত্রায় তিনি লিখলেন,

'চারি বর্গপতি

ক চ-বরগের ক মহারথী;
ত প-বরগের ত কুলপতি,
ন ট-বরগের ন নটবর;
র স-বরগের র গুণধর;—
চারি বরগের চারি অধীপ
বরণমালার কুলপ্রদীপ।'

এই, এউ, আই -ইত্যাদি ডিপথং-এর অনুশীলনে তিনি লিখেছিলেন,

'আউলে গোঁসাই গউর চাঁদ
ভাসাইল দেশ টুটিয়া বাঁধ

দুই ভাই মিলে আসিছে অই
কি মাধুরী আহা কেমনে কই।। ...'

ইত্যাদি নিছক শর্টহ্যান্ড শেখানোর উদ্দেশ্যেই তিনি লেখেননি। এই 'রেখাক্ষর বর্ণমালা'তেই তিনি লিখলেন,

'আনন্দের বৃন্দাবন আজি অন্ধকার।
গুঞ্জরে না ভৃঙ্গকুল কুঞ্জবনে আর।।
কদম্বের তলে যায় বংশী গড়াগড়ি।
উপুড় হইয়া ডিঙা পঙ্কে আছে পড়ি।।
কালিন্দীর কূলে বসে কান্দে গোপনারী।
তরঙ্গিণী তরাইবে কে আর কাণ্ডারী।।
আর কি সে মন চোর দেখা দিবে চক্ষে।
সিন্ধিকাঠি থুয়ে গেছে বিন্ধাইয়া বক্ষে।।'

ন ঙ ম-প্রধান যুক্তাক্ষর কী সহজভাবে তিনি এই অংশে দেখালেন, তা ভাবতে বিস্ময় জাগে।

রামনারায়ণ তর্করত্নের ছাত্র দ্বিজেন্দ্রনাথ সংস্কৃতের সাগর মন্থন করেছিলেন। রবীন্দ্রনাথ যথার্থই লিখেছিলেন যে, যাবতীয় সংস্কৃত ছন্দ ছিল তাঁর করতলগত আমলকীবৎ। একদা কেউ বলেছিলেন, বাংলায় মন্দাক্রান্তা ছন্দে কাব্য-রচনা সম্ভব নয়। সঙ্গে-সঙ্গেই দ্বিজেন্দ্রনাথ লিখে দেখালেন : যা সংস্কৃতের মতোই যুক্তাক্ষরে জোড়া বা দু-মাত্রা দিয়ে পড়তে হবে। সেই কবিতা,

'ইচ্ছা সম্যকে জগদরশনে
কিন্তু পাথেয় নাস্তি
পায়ে শিক্লি মন উড়ু উড়ু
এ কি দৈবের শাস্তি!
টঙ্কাদেবী করে যদি কৃপা
না রহে কোনো জ্বালা।
বিদ্যাবুদ্ধি কিছু না কিছু না
শুধু ভস্মে ঘি ঢালা।।'

দ্বিজেন্দ্রনাথের পত্রকাব্য, চিরকুট কাব্য -ইত্যাদি ছিল সরস ও বুদ্ধিদীপ্ত। শিক্ষক জগদানন্দ রায় একটি ছাত্রের কান মলছেন দেখে গৃহে ফিরে তিনি চিরকুটে লিখে পাঠালেন,

'শোনো হে জগদানন্দ দাদা,
গাধারে পিটিলে হয় না অশ্ব
অশ্বে পিটিলে হয় যে গাধা।'

রবীন্দ্রনাথের পঁয়ষট্টি বছর পূর্ণ হলে তিনি চিরকুটে লিখে পাঠালেন,

'চমৎকার না চমৎকার!
সেই সেদিনের বালক দেখো,
পঞ্চষট্টি হল পার।

কাণ্ডখানা চমৎকার
চমৎকার না চমৎকার!'

অনুজ জ্যোতিরিন্দ্রনাথ শিরোমিতি-বিদ্যার চর্চার জন্যে সকলের প্রতিকৃতি আঁকছেন, তখন দাদা দ্বিজেন্দ্রনাথ একটি কবিতায় লিখলেন,

'...মাথার তত্ত্ব খুঁজি, পুঁথি করেন পুঁজি
মাথা পেলে আর কিছু চান না।
লব যবে ছবি মনে ভাবে কবি
'হইয়াছে, থামো-আন্না,
চক্ষে আসিয়াছে মোর কান্না।'

পৌত্র দিনেন্দ্রনাথের সম্বন্ধে তিনি লিখেছিলেন,

'দিনু দাদাজির কি কব কাহিনী
বীণাপাণির সে যে শিষ্য!
উথলি উঠে যবে রাগরাগিণী
পুথলি বনি যায় বিশ্ব।'

দিনেন্দ্রনাথও পত্রকাব্য, চিরকুটকাব্য-রচনার পরম্পরা পিতামহের কাছ থেকেই পেয়েছিলেন।

একবার দ্বিজেন্দ্রলাল রায়, সুরবালা রায় ও জিতেন্দ্রনাথ মজুমদার 'যাঁহার কুবেরের ন্যায় সম্পত্তি, বৃহস্পতির ন্যায় বুদ্ধি, যমের ন্যায় প্রতাপ' এহেন যে দ্বিজেন্দ্রনাথ, তিনি 'আপনার ভবনের নন্দন-কানন ছেড়ে' তাঁর পদ্মপলাশবসনা ভামিনীকে নিয়ে স্বর্ণশকটে চড়ে আমন্ত্রকদের গৃহে 'শ্রী চরণের পবিত্র ধুলি' ঝেড়ে আমন্ত্রকদের চোদ্দো পুরুষকে উদ্ধার করার নিমন্ত্রণ জানালে দ্বিজেন্দ্রলাল 'গীতগোবিন্দ'-এর ধাঁচে পত্রকাব্য লিখে বলেন

'ন চ সম্পত্তি ন বৃহস্পতি, যম প্রতাপ নাহিক মে।
ন চ নন্দনকানন স্বর্ণসুবাহন পদ্মবিনিন্দিত পদযুগ মে।
আছে সত্যি পদরজরত্তি — তাও পবিত্র কে জানিত মে।
চৌদ্দপুরুষ তব প্রাণ পায় যদি, অবশ্য ঝাড়িব তব ভবনে।
কিন্তু-মেঘাচ্ছন্নে শনি অপরাহ্ণে যদি গুরু বাধা না ঘটে মে
কিংবা যদ্যপি সহসা চুপিচুপি প্রেরিত না হই পরধামে।'

সংস্কৃত ছন্দ নিয়ে এমন সরস কাণ্ডকারখানা বাংলা কাব্যে অভিনব। এমন অবলীলায় সংস্কৃতের গুরুগম্ভীর ছন্দের চাল-কে বাংলায় লঘু হাস্যেপরিহাসে চারিয়ে যে দেওয়া যায়, যে-কোনো সংস্কৃত ছন্দে যে বাংলা কবিতা লেখা যায়, এমন কথা মাইকেল মধুসূদনও ভাবতে পারেননি। অথচ লোকমুখে এমন কাহিনী চলিত ছিল যে, প্রচুর ফসল হয়েছে জেনে পিতা মহর্ষি দেবেন্দ্রনাথ তাঁর এই জ্যেষ্ঠ পুত্রকে খাজনা ও নাজাই আদায়ের জন্য জমিদারিতে পাঠালে, গ্রামের দুরবস্থা দেখে কাতর এই কবি-পুত্রটি পিতাকে তার করেন 'সেন্ড ফিফ্‌টি থাউজেন্ড' এবং বলা বাহুল্য ফেরত ডাকেই পিতার প্রত্যুত্তর গেল, 'কাম ব্যাক'। শান্তিনিকেতনেই যে তাঁর

বৈষয়িক বুদ্ধির হালচাল দেখে আশ্রমিকরা বেশ মজা পেতেন, তাও কেউ-কেউ জানিয়েছেন। দ্বিজেন্দ্রনাথ তাঁর দামি শাল ভিখিরিকে দিয়ে দিতেন, তাই তাঁর পুত্র ও পুত্রবধূ যাঁরা অন্য গৃহে থাকতেন তাঁরা নিরুপায়বশেই এই মানুষটির হাতে পয়সাকড়ি দিতেন না। রবীন্দ্রনাথ যতদিন বেঁচে ছিলেন, ততদিন তাঁর বিদ্যালয়কে বাঁচাবার জন্যে এবং বিদ্যালয়কর্মীদের গ্রাসাচ্ছাদনের ব্যবস্থার জন্যে দিক-বিদিকে ভিক্ষের ঝুলি নিয়ে দৌড়োতেন। দুই ভাইয়ের জীবনের এই দিকটি কোনো স্মৃতিচারণেই মমতার সঙ্গে কেউ দেখেননি। দ্বিজেন্দ্রনাথের অন্তরে একই সঙ্গে রসিক ও বিবাগির সহাবস্থান আশ্চর্যভাবে ছিল। দর্শনের দুরূহ তত্ত্ব যাঁর ছিল নখদর্পণে, কাব্যের জটিল অন্ধিসন্ধিতে তাঁর যাতায়াত ছিল হাওয়ার মতো অবাধ, হাস্য পরিহাসেও যিনি ছিলেন তুলনাহীন, আবার গণিত্যের মধ্যেও যিনি দেখতেন সামঞ্জস্যের সুষমা—তেমন একজন মানুষ বিষয়-আশয় সম্পর্কে কি করে এমন উদাসীন ছিলেন, চরিত্রের এই বৈপরীত্যের ব্যাপার ছিল বিস্ময়কর।

এমনকী নিজের রচনার গ্রন্থনেও তিনি ছিলেন উদাসীন। রবীন্দ্রনাথ লিখেছেন যে 'স্বপ্ন-প্রয়াণ'-এর পৃষ্ঠা বাড়িময় উড়ে বেড়াত। লেখার তাগিদে তিনি লিখতেন। তাঁর লক্ষ্য ছিল ভিতরকে লেখার মাধ্যমে উন্মোচন করা। ফলের আশা তিনি কদাচ করেননি। নিজেকে এতটুকুও গুছিয়ে রাখার স্বভাবের অভাবেই তিনিও নিজেকে বিস্মৃত হতে সহায়তা করেছেন।

'রেখাক্ষর-বর্ণমালা'র পর তাঁর কবিতার সংকলন 'কাব্যমালা' প্রকাশিত হয় উনিশশো কুড়িতে। এই 'কাব্য-মালা'য় 'যৌতুক না কৌতুক' ('ভারতী', জ্যেষ্ঠ, বারোশো নব্বই), 'গুম্ফ-আক্রমণ কাব্য' ('ভারতী ও বালক', ফাল্গুন, বারোশো ছিয়ানব্বই), 'মেঘদূত' (পুস্তকাকারে প্রকাশিত তাঁর প্রথম গ্রন্থ, বারোশো সাতষট্টি), 'সেরা মালি' ('ভারতী' অগ্রহায়ণ, তেরোশো আট), 'অন্তিম বাসনা' ('ভারতী', ভাদ্র বারোশো পঁচাশি), 'বাসন্তী-পদাবলী', 'তেতলায় দুপুররাত্রি', 'বরাহ-নগরের উদ্যানে' এবং 'পদ্যে ব্রাহ্মধর্ম' (প্রথমে পুস্তকাকারে মুদ্রিত, বৈশাখ তেরোশো পাঁচ) সংকলিত হয়েছিল। 'পদ্যে ব্রাহ্মধর্ম' ছাড়া বাকিগুলি আখ্যানমূলক। পিতা দেবেন্দ্রনাথ উপনিষদের মন্ত্র সংকলন করে 'ব্রহ্মোপনিষদ' প্রকাশ করেছিলেন। পুত্র সেই গম্ভীর তত্ত্বকে বাংলা কবিতার অবয়বে সুগম করেছিলেন.

'কাব্য-মালা'র কবিতাগুলিতে পাঠক উনিশ শতকের কবি-সমাগমে দ্বিজেন্দ্রনাথের ভিন্ন স্বর সহজেই চিনে নিতে পারবেন। তাঁর কবিতায় অজস্র তত্ত্বকথা আছে। উনিশ শতকের কবিরাই প্রথম জনসমক্ষে ছাপা বইয়ের মাধ্যমে এসেছিলেন। ছাপা বইয়ের আগের যুগের কবিরা ছিলেন সভাকবি বা কবিওলা বা সাধক, ভারতচন্দ্র, ভোলাময়রা, রামপ্রসাদ। ভারতচন্দ্র ও রামপ্রসাদ 'চৌরপঞ্চাশিকা'র পরম্পরায় 'বিদ্যাসুন্দর' লিখেছিলেন। বিদ্যাসাগর লিখেছিলেন, 'বাংলাদেশের সমাজকে সজীব রাখিবার জন্যে মধ্যে মধ্যে রামগোপাল ঘোষের ন্যায় বক্তা, হুতুম পেঁচার ন্যায় লেখক এবং ভোলা ময়রার ন্যায় কবিওয়ালার প্রাদুর্ভাব বড়োই আবশ্যক।' ভারতচন্দ্র ও ভোলা ময়রা কবিতা বেঁধেছিলেন মনোরঞ্জনের উদ্দেশ্যে, রামপ্রসাদও সেই

লক্ষ্যেই 'বিদ্যাসুন্দর' লিখেছিলেন। ছাপাখানার মাধ্যমে উচ্চবিত্ত ও উচ্চ-মধ্যবিত্ত সমাজ থেকে যে সকল কবিরা উঠে এসেছিলেন, তাঁরা ক্ষুন্নিবৃত্তির জন্যে বা মনোরঞ্জনের লক্ষ্যে কবিতা লিখলেন না। তাঁদের অবস্থান ছিল ভিন্নতর। এই ভিন্ন অবস্থান থেকে কবিতায় তাঁরা ইচ্ছেমতো ছন্দ নিয়ে, আঙ্গিক নিয়ে, শব্দালঙ্কার-অর্থালঙ্কার নিয়ে পরীক্ষা করতে পেরেছিলেন। এই স্বাধীনতার পূর্ণ সদ্ব্যবহার দ্বিজেন্দ্রনাথ করেছিলেন। এই নতুন কবিগোষ্ঠী মনোরঞ্জনের দায় থেকে মুক্ত এক কাব্যভাষাও নিয়ে এলেন। এই কাব্যভাষা ক্রমে যে সুভদ্রশীলিত রূপে উত্তীর্ণ হল, তার অন্যতম রূপকার দ্বিজেন্দ্রনাথ। ঈশ্বরচন্দ্র গুপ্তকে বলা হয়, কবিওলা বা কবিয়াল-রীতির শেষ কবি। ঈশ্বরচন্দ্র গুপ্তর পরম্পরা যেখানে শেষ, সেখান থেকে বাংলা কবিতায় নতুন পরম্পরার ধারক ও বাহক হিসেবে দেখা দিলেন মদনমোহন তর্কালঙ্কার (জ. আঠারোশো সতেরো), মাইকেল মধুসূদন দত্ত (জ. আঠারোশো চব্বিশ), রঙ্গলাল বন্দ্যোপাধ্যায় (জ. আঠারোশো সাতাশ), দীনবন্ধু মিত্র (জ. আঠারোশো ত্রিশ), মনোমোহন বসু (জ. আঠারোশো একত্রিশ), কৃষ্ণচন্দ্র মজুমদার (জ. আঠারোশো চৌত্রিশ), বিহারীলাল চক্রবর্তী (জ. আঠারোশো পঁয়ত্রিশ), হরিশচন্দ্র মিত্র (জ. আঠারোশো আটত্রিশ), হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায় (জ. আঠারোশো আটত্রিশ) এবং দ্বিজেন্দ্রনাথ ঠাকুর (জ. আঠারোশো চল্লিশ)। তাঁর এই অবস্থান মনে রেখে তাঁর কবিতা পড়লে আমরা বাংলা কবিতায় তাঁর ভূমিকা বুঝতে পারব।

ঠাকুরবাড়ির গীতিকার-সুরকারদের মধ্যে দেবেন্দ্রনাথের পরই তাঁর নাম স্বাভাবিক অনুক্রমে আসে। ভারতের জাতীয় সংগীত রচয়িতাদের মধ্যে ছিলেন সত্যেন্দ্রনাথ ঠাকুর, জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুর, স্বর্ণকুমারী দেবী, রবীন্দ্রনাথ ঠাকুর, সরলা দেবী এবং দ্বিজেন্দ্রনাথ। দ্বিজেন্দ্রনাথের অন্যতম ভারত-সংগীত,

'নটবেহগে পোস্তা
মলিন মুখ-চন্দ্রমা ভারত তোমারি।
দিবা রাত্রি ঝরিছে লোচন-বারি॥
চন্দ্র জিনি কান্তি নিরখিয়ে, ভাসিতাম আনন্দে,
আজি এ মলিন মুখ কেমনে নেহারি।
এ দুঃখ তোমার হৃদয়ে সহিতে না পারি॥'

উনিশ শতকে রচিত রবীন্দ্রনাথের স্বদেশ ও পূজা পর্যায়ের গানে দ্বিজেন্দ্রনাথের প্রতিচ্ছায়া দেখা যায়।

তদুপরি, রবীন্দ্রনাথের কবিতার প্রবেশক হিসেবেও দ্বিজেন্দ্রনাথের কবিতার এক বিশেষ গুরুত্ব আছে। সংস্কৃত কাব্যের বহু চিত্রকল্প রবীন্দ্রনাথ যে তার এই অগ্রজের অনুবাদে বা কবিতা রচনায় প্রথম পাঠ করেছিলেন, সে বিষয়ে সন্দেহ নেই। রবীন্দ্রনাথের কবিতায় সেই সকল চিত্রকল্প এসেছিল দ্বিজেন্দ্রনাথের মাধ্যমে, যেমন 'রাজার পুরে তমাল গাছে নূপুর শুনে ময়ুর নাচে', 'অশোককুঞ্জ উঠতে ফুটে প্রিয়ার পদাঘাতে,/বকুল হত ফুল্ল প্রিয়ার মুখের মদিরাতে' -ইত্যাদি। তদুপরি, রবীন্দ্রনাথের পূর্বেই তাঁর অগ্রজেরা তাঁদের বহুমাত্রিক সৃষ্টিশীল তৎপরতার পরিচয় দিয়েছিলেন।

দ্বিজেন্দ্রনাথ ও জ্যোতিরিন্দ্রনাথ ছিলেন কবি, গীতিকার, সুরকার ও চিত্রকর। দ্বিজেন্দ্রলাল ছিলেন তত্ত্বজ্ঞানী, গণিতবিদ্যায় অশেষ প্রতিভার অধিকারী। জ্যোতিরিন্দ্রনাথ ছিলেন নট, নাট্যকার, ব্যবসায় উদ্যমী। রবীন্দ্রনাথের এই দুই অগ্রজই 'বিদ্বজ্জন-সমাগমে' তাঁদের ছোটো ভাইকে 'বাল্মীকি-প্রতিভা'র মাধ্যমে উপস্থিত করিয়েছিলেন, বাংলার সারস্বত সমাজে হাত ধরে তুলে এনেছিলেন। রবীন্দ্রজীবনীর তথা রবীন্দ্রপ্রতিভার অধ্যয়নে দ্বিজেন্দ্রনাথ ও জ্যোতিরিন্দ্রনাথের প্রসঙ্গ তাই বারবার আসেই।

দ্বিজেন্দ্রনাথের প্রথম প্রকাশিত গ্রন্থ 'মেঘদূত'; প্রকাশকাল আঠারোশো ষাট। উনিশশো কুড়িতে 'কাব্য-মালা'য় এটির পরিমার্জিত রূপ প্রকাশিত হয়। তিনি নিজের রচনায় বারবার পরিবর্তন ঘটাতেন, যা করতেন তাঁর অনুজ রবীন্দ্রনাথও। আমরা এই সংকলনে 'মেঘদূতে'র শেষ পাঠই গ্রহণ করেছি। যে চূর্ণ কবিতাগুলির উদাহরণ এই ভূমিকায় দেওয়া হল, এগুলিরও পাঠান্তর আছে। নানা সূত্রে উল্লিখিত হলেও এগুলি সংকলিত হয়নি। বিশ্বভারতীর ভান্ডারে গচ্ছিত এই সম্পদ জনসমক্ষে নিয়ে আসার কোনো উদ্যম সেই প্রতিষ্ঠান করেননি। গ্রন্থিত দ্বিজেন্দ্রনাথই এখন দুর্লভ; অগ্রন্থিত দ্বিজেন্দ্রনাথের কথা কে ভাববেন?

২৩ জানুয়ারি, ২০০২ — শোভন সোম

কলকাতা

# সূ চি প ত্র

ব্রহ্মসংগীত :

স্বপ্ন-প্রয়াণ

১৮৭৫

প্রথম সর্গ :

মনোরাজ্য-প্রয়াণ

সূচনা

স্বপ্নের কুহক। মনোরথ যাত্রা। অনেক দিনের পরে কল্পনার দর্শন-প্রাপ্তি।

সুপ্তিতে ডুবিয়া-গেল জাগরণ,
সাগর-সীমার যথা অস্ত-যায় জ্বলন্ত-তপন।
স্বপন-রমণী
আইল অমনি,
নিঃশব্দে যেমন সন্ধ্যা করে পদার্পণ ॥১॥

সুকোমল চরণ-কমল দুটি
ছোঁয় কি না-ছোঁয় মাটি, আঁচল ধরায় পড়ে লুটি ;
করে পদ্ম-ফুল
করে দুল-দুল
অলসিত আঁখি-সম আধো-আধো ফুটি ॥২॥

কবির শিয়রে গিয়া, ধীরে ধীরে,
বুলাইল শতদল মুখে চক্ষে নাসিকায় শিরে।
পরশের বশে
মোহ-বন্ধ খসে,
অচেতন কবির চেতন আসে ফিরো ॥৩॥

অচেতন চেতন! ঘুমন্তে জাগা!
সকলি বিচিত্র স্বপনের কান্ড! গোড়া নাই আগা!
স্বপ্নের কৃপায়
অন্ধে আঁখি পায়,
ঐশ্বর্যে কাঁপিয়া উঠে দরিদ্র অভাগা ॥৪॥

ছায়া-রূপা রমণী সুযোগ ভাবি
কবির মনো-মন্দিরে খুলি-দিল রহস্যের চাবি।

দেখিতে-দেখিতে
অমনি চকিতে
এল ছায়া-পথ দিয়া রথ এক নাবি ॥৫॥

মনোরথ নাম তার, কামচারী ;
আরোহিল তাহে কবি, স্বপনের হয়্যে আজ্ঞাকারী।
অমনি বিমান
করে গাত্রোত্থান,
চালায় সারথি হয়্যে কল্পনা-কুমারী ॥৬॥

দেখিতে না-দিয়া, কোথা কোন্ স্থান,
নিমেষে ধরার ধরা এড়াইয়া, চলিল বিমান।
গিরিবর তায়
ভূতলে মিশায়,
সমুদ্র হইয়া ক্ষুদ্র লভিল নির্বাণ ॥৭॥

কবিবর নাহি জানে কোথা রয় ;
ক্ষণে ভয়, ক্ষণেকে সাহস হয়, ক্ষণেকে বিস্ময়।
কিছু কাল পরে,
আকুল অন্তরে,
সারথিরে উদ্দেশিয়া সম্বোধিয়া কয় ॥৮॥

"কোথায় গো সারথি! তোমারে ধন্য!
নাহি দিক্‌বিদিক্! অগম শূন্য! হেথায় কি জন্য!
মুখে নাই কথা,
এ কেমন প্রথা!
চাও গো আমার পানে হইয়া প্রসন্ন ॥"৯॥

কিবা রাস-গুচ্ছ বাগাইয়া-ধরি,
মুখ ফিরাইল কলপনা-বালা মৃদু হাস্য করি!
কবিবর তায়
কি যে ধন পায়,
এক দৃষ্টে চাহি-রয় সকল পাশরি ॥১০॥

কেবা আর কাহারে করে জিজ্ঞাসা!
স্তব্ধ-পুলকিত-ছবি কবিবর, মুখে নাই ভাষা!
কথা যাহা কিছু
পড়ি-রহে পিছু,
হেরিতে বদন-বিধু নয়ন-পিপাসা ॥১১॥

কোথা গেল কবির বাক্য-বিভব!
আনন্দের হিল্লোলে ভাসিয়া-গেল মুহূর্তে সে সব!
জাগি উঠে ভয়
স্বপ্ন এ তো নয়?
কবি কহে "স্বপ্ন নহে, এ দেখি বাস্তব ॥১২॥

"সেই দেখি বদন, সুধার খনি!
সেই আঁখি, জীবিতের মরণ, মৃতের সঞ্জীবনী!
ফেলিয়া আমায়
আছিলে কোথায়!
কাঁদিয়াছি তোমা-লাগি দিবস-রজনী ॥১৩॥

"কত কাল পরে আজি ভাগ্যোদয়!
পূর্বে সে যখন তুমি দেখা-দিতে, সে এক সময়!
জাগিছে সে সব,
যেন অভিনব!
যতনের বস্তু সে যে বচনের নয়! ১৪॥

"বেড়াতাম কত খুশিতে-হাসিতে!
বারেক না মনে হত, পরিচয় তব জিজ্ঞাসিতে!
শুধু জানিতাম
কলপনা নাম,
নব নব সাজি সাজ, ছলিতে আসিতে! ১৫॥

"এখন আবার, একি চমৎকার!
রথ লয়্যে আসিয়াছ, সারথির ধরিয়া আকার!
অশ্ব, তেজে ভরা,
মৃদু হস্তে মরা!
চারুতার কাছে আর দর্প খাটে কার! ১৬॥

"যাইতেছ কোথায়, বল তো শুনি!"
"মনোরাজ্যে যাইতেছি" হাস্য-মুখে কহিল তরুণী।
শুনি, মনোরাজ্য
হয়্যে অনিবার্য,
"লয়্যে চল লয়্যে চল" বলি-উঠে গুণী ॥১৭॥

"মনোরাজ্য নামটি মধুতে ভরা!
ফুটে যথা পারিজাত, বিচরে গন্ধর্ব-অপসরা!

দলি স্বর্ণরেণু
চরে কামধেনু!
কল্পতরু-ছায়া-তলে রত্নে হাসে ধরা ॥১৮॥

"তোমাসঙ্গে তথায় না যাব যদি
কেন তবে এতেক সাধ্য-সাধনা শৈশব-অবধি।
অই মম তপ,
অই মম জপ,
অই চাঁদে উনমাদ বাসনা-জলধি ॥"১৯॥

কবিবর বচন করিতে সাঙ্গ,
কল্পনা মধুর হাসি, হরি-লয়ে হরিণ-অপাঙ্গ,
শিথিল-আয়াসে
লোল-দিল রাসে ;
তেজে গরবিয়া-উঠি ধাইল তুরঙ্গ ॥২০॥

মনোরাজ্য ক্রমে হৈল সন্নিকটে ;
দূর-হৈতে মনে লয়, শোভে যেন চিত্র অকপট।
গিরি নদী বন,
হর্ম্য সুশোভন,
স্তরে স্তবে শোভা-করে দিগন্তের পট ॥২১॥

সম্মুখে তোরণ-দ্বাব শক্র-ধনু
ভিতবে সরসী হাসে, চন্দ্র-ভাসে পুলকিত তনু।
ঘন বনচ্ছায়
কজ্জলের প্রায়
তীরে যথা নীরে তথা, ভেদ নাহি অণু ॥২২॥

থামিল তুরঙ্গ-রাজি ক্ষণ-পরে ;
"নাম কবি এই ঠাই" কল্পনা কহিল মৃদুস্বরে।
নামিলে সে গুণী,
কল্পনা-তরুণী
নামিল, মরাল যেন কেলি-সরোবরে ॥২৩॥

"রম্য এ যে উপবন!"
কহে কবি তখন,
ফিরাইয়া নয়ন,
চৌদিক-পানে।

"পুষ্প-লতা মিলি-জুলি.
সমীরে হেলি-দুলি,
করিছে কোলা-কুলি,
অভেদ প্রাণে॥
পথ দিব্য দেখা-যায়
জ্যোৎস্নার কৃপায় ;
হেলিয়া, তরু, তায়
ছায়া বিছায়।
নিকুঞ্জে ডাকিছে পিক,
নিভৃত চারি দিক,
নয়ন অনিমিক,
ফিরান দায় ॥"২৪॥

দ্বিতীয় সর্গ :
নন্দনপুর-প্রয়াণ
সূচনা

কবির বাল্যকালের আনন্দ-নিকেতন। কবি বাল্যকালে চিত্রকর্ম সংগীত এবং প্রকৃতির শোভা লইয়া যেরূপ আনন্দে থাকিত—পুনর্বার সেই সকল পুরাতন কাহিনীর সহিত আলাপ পবিচয়। সাত্ত্বিকা (সত্ত্বগুণ) কবিকে পথ দেখাইয়া মায়ামাতার সন্নিধানে লইয়া গেল। রাজসী (রজোগুণ) কবির মনকে কল্পনার প্রতি প্রধাবিত করিল। তামসী (তমোগুণ) কবির মনকে বিষাদের হ্রদে ডুবাইয়া দিল। কল্পনার তিন সখী সুরুচি, মাধবী, শরণ্ময়ী। সুরুচি কিনা কাব্য-রসাস্বাদন-শক্তি—রসজ্ঞতা। মাধবী কিনা বাসন্তী ভাব—মাধুর্য-গুণ। শরণ্ময়ী কিনা শারদীয় ভাব—প্রসাদ-গুণ।

"আশ্চর্য এ দেশ" কহে কবিবর
"কোথায় আনিলে তুমি আমায়! কি দিব্য সরোবর
শোভিছে অদূরে!
কোন্ সুরপুরে
এলাম না জানি, ধরি মর্ত্য-কলেবর ॥১॥

"আহা! আহা! সুমন্দ মৃদু সমীর
ফুলের প্রাণের কথা আনিতেছে করিয়া বাহির!"
কহিল কল্পনা
"এসেছ অল্প না—
কেমন দেখিছ এই সরোবর-তীর? ২॥

"দু-দন্ড জিরাও বসি এই ঠাঁই।
আমি গিয়া আতিথ্যের আয়োজন করিয়া পাঠাই।
সঙ্গী এক জন
আসিবে এখন,
বলিও-কহিও তারে যখন যা চাই ॥৩॥

ধর এই ফুল-মালা, নব-যাত্রি ;
মায়া-দেবী রাখুন তোমায় সুখে, বন-অধিষ্ঠাত্রী।"
বলিয়া অমনি
নাহি সে রমণী!
অন্ধকারে ডুবিল গো পূরণিমা রাত্রি ॥৪॥

"হায়! হায়! কলপনা গেল চলি!
কেন আর পিকবর কুহরে, গুঞ্জরে কেন অলি!
কেন আর মিছে
সমীর বহিছে!
কল্পনা যখন গেছে, গিয়াছে সকলি!" ৫॥

স্বপ্নাবেশে পাইয়া বিপুল ধন,
জাগে যথা দীন-দুঃখী মণি-হারা ফণীর মতন,
কবির সহসা
হল সেই দশা ;
স্বর্গ-হতে রসাতলে দারুণ পতন! ৬॥

হেন-কালে দেখা-দিল সখ্য-রস ;
করে কুসুমের গুচ্ছ, মুখে হাসি, নবীন বয়স।
না জানি, যুবক,
কি জানে কুহক,
করিল কবির মন মুহূর্তেকে বশ ॥৭॥

সখ্য-রস যেমন আইল কাছে,
কবিবর উঠিয়া নিকটে গিয়া, সংসর্গ যাচে।
সখ্য মৃদু হাসি
কুশল জিজ্ঞাসি,
ঢালিল মধুর বাণী সুললিত ছাঁচে ॥৮॥

"কবিত্ব যে, কি বিত্ত, জানি তা আমি ;
যশের সৌরভ-বশে আসিয়াছি, কাব্য-রস-কামী।

যেইরূপ অলি,
মধু-কুতূহলী,
কুসুমের সুগন্ধের হয় অনুগামী ॥"৯॥

কবি কহে "তব আগমনে আজ
কবিত্ব-কাননে মোর দেখা-দিল নব ঋতুরাজ।
তব সু-পবনে
কাব্য-উপবনে
ফুটিয়া সুগন্ধি ফুল করিছে বিরাজ ॥১০॥

"কোন্ জাতি, কি নাম, কোথায় বাস,
কুশল বারতা কহি পুরাও মনের অভিলাষ।
কোথা হতে আসা,
কোন্ ঠাঁই বাসা?
না শুনিলে বিবরণ নাহি মিটে আশ ॥"১১॥

হাস্য-মুখে কহে তবে সখ্য-রস,
"পথ-কষ্টে গিয়াছে তোমার আজি সমস্ত দিবস,—
উঠাইলে গল্পে,
ফুরাবে না অল্পে,
দীনের কুটিরে হোক্ চরণ-পরশ ॥"১২॥

"এই ঠাঁই আছি ভাল" কহে কবি।
সখ্য বলে "জাগিয়া উঠিল যেই মলয় সুরভি—
কি কষ্টের লাগি
নিশ্বাস তেয়াগি
শিহরিলে? মুখে কেন বিষাদের ছবি ॥"১৩॥

"পথে কোন কষ্ট নাই" কহে কবি,
"যাতায়াতে অমন হইয়া-থাকে ম্লান মুখ-চ্ছবি ;
সকলেরি হয়,
মোর শুধু নয়!"
এত বলি নিশ্বাসিল শান্তি নাহি লভি ॥১৪॥

ডাকে সখ্য "কোথায় গো দাস্য-রস ;"
ভৃত্য এক আইল মুহূর্তে মাঝে, না করি আলস।
বস্ত্র বিছাইয়া,
দ্রব্য গুছাইয়া,
হস্ত দুই করি-লয় স্বাধীন স্ববশ ॥১৫॥

ধোয়াইয়া কবির চরণ-তল,
সুবাসিত, সুরঞ্জিত, পরাইল বস্ত্র নিরমল।
তুলিয়া চম্পক,
রচিয়া স্তবক,
হস্তে দিল, ঘ্রাণে হল পরাণ বিকল ॥১৬॥

ফল-মূল মিষ্টান্ন, সায়াহ্ন কালে,
নিবেদিল কবিবরে সাজাইয়া সুবর্ণের থালে।
পাতিল তখন
রাঙ্কব-আসন,
মরকত মণিময় ঘাটের চাতালে ॥১৭॥

যেমন বসিল কবি সুখাসনে,
অমনি ঘুচিল ক্লম, পথশ্রম না রহিল মনে।
ইহা করি লক্ষ,
সুখী হয়ে সখ্য,
বিবরিয়া বলে সব পথিক-সুজনে ॥১৮॥

"সজ্জন-সেবায় আমি নিরলস,
গন্ধর্ব, নিবাস বিলাস-পুর, নাম সখ্য-রস।
নন্দনের পতি
আনন্দ-ভূপতি,
তাঁরি আজ্ঞাকারী আমি রজনী-দিবস ॥১৯॥

"মায়া-নামে আছেন বন-দেবতা,
রানী তিনি আনন্দ-নরপতির, সতী পতিব্রতা।
কল্পনা-কুমারী
কন্যা হন তাঁরি ;
পাইনু তাঁহারি কাছে তোমার বারতা ॥২০॥

"জ্যেষ্ঠ-পুত্র ভূপের, প্রমোদ নাম,
বসেন বিলাস-পুর-সিংহাসনে, ছাড়ি নিজ ধাম।
প্রমোদ-যুবক
মাতার সেবক,
কিন্তু জনকের প্রতি কিছু যেন বাম ॥২১॥

মায়া তারে দিলেন বিলাস-পুর,
স্নেহের হইয়া বশ ; আমোদেই যুবা ভরপুর

সেই সে অবধি ;
সুখের জলধি
তলাইয়া দেখিবে পাতাল কতদূর! ২২॥

"এই যে দেখিছ দিব্য সরোবর,
এর নাম মানস ; নন্দন-পুর যেমন সুন্দর,
মানস সরসী
তেমনি আরসী—
কটাক্ষে নিখিল হয় নয়ন-গোচর ॥২৩॥

"ত্রিদিব হইতে নাবি মন্দাকিনী
মিলিয়াছে এ-দিকে ; ও-দিকে আর পাতাল-বাহিনী
ভোগবতী নদী ;
বলি সব যদি,
রাত্রি অবসান হবে, এত সে কাহিনী ॥২৪॥

"তরঙ্গিণী-দোঁহার সঙ্গম-মুখে
ওই শোভে বিলাস-নগরী, হোতা যাওয়া-যায় সুখে।
অনিল-হিল্লোলে,
বৃক্ষটি না দোলে,
আরামে ঘুমায় যেন দিগন্তের বুকে ॥" ২৫॥

কথা-বার্তা চলিতেছে অবিরাম ;
হেনকালে আইল গন্ধর্ব এক, সুদর্শন নাম :
চড়ি পুষ্পরথে,
এল শূন্য-পথে ;
আনন্দ-রাজার দূত নেত্র-অভিরাম ॥২৬॥

নামিয়া অভিবাদিয়া সমাদরে,
বলিল সে "স্মরিয়াছে নরপতি কবি-গুণধরে ;"
সখ্য বলে "আমি
হই অনুগামী ;"
উড়িয়া চলিল রথ ক্ষণকাল পরে ॥২৭॥

দিব্য এক বনোদ্যান-পরিসর—
মধ্যে এক অট্টালিকা! এই ঠাঁই গনধর্ব-বর
থামাইয়া রথ,
দেখাইয়া পথ,
আগে আগে চলিল, বলিল তার পর ॥২৮॥

"শুনিয়াছ অবশ্য অমরাবতী।
রাজ-অট্টালিকা তার, দেখ এই, শত-দ্বারবতী।
মনো-দেবতার
যত অবতার,
নিরখ তাঁদের এই সাধের বসতি ॥"২৯॥

সভায় পশিয়া পুলকিতচ্ছবি
দুয়ারের সন্নিধানে করযোড়ে দাঁড়াইল কবি।
নিরখিয়া নৃপে
নয়ন না তৃপে—
উদয়-শিখরে যেন বিরাজিছে রবি ॥৩০॥

নন্দনের ভূপতি আনন্দে গলি,
আলিঙ্গন করিলেন কবিবরে "এস বৎস" বলি।
প্রণমিয়া কবি
পদধূলি লভি
"ধন্য হইলাম" বলে হয়ে কৃতাঞ্জলি ॥৩১॥

সযতনে বসাইয়া কবিবরে
বলে ভূপ "শূন্য মোর পূর্ণ হল এত দিন পরে।
সেই তুমি কবি
ফিরিতে অটবি,
ঘরে না থাকিতে স্থির মুহূর্তের তরে ॥৩২॥

ধীর যুবা এবে দেখি মনোহর!"
চারিদিক্ নিরখিয়া ধীরে ধীরে কহে কবিবর,
"যেই কোন ঠাঁই,
নয়ন ফিরাই,—
সকলি আমার যেন প্রাণের দোসর ॥৩৩॥

"আবাস এ-যে আমার বারো-মেসে!
প্রথমে হইল মনে কোথায় পড়িনু আমি এস্যে?
পদে পেয়ে কূল
ভাঙি গেল ভুল—
বিদেশ হইতে যেন আইনু স্বদেশে ॥"৩৪॥

প্রমোদের ছোট' দুই সহোদরে
নিরখিল কবিবর ; হরষ-উল্লাস নাম ধরে

যমক সে-দুটি ;
আঁখি ফুট্‌ফুটি
হাসিতে লাগিল হেরি কবি-সুধাকরে ॥৩৫॥

মৈত্র বলে "অমন করিতে নাই ;"
হাসি বলে অনুরাগ "সমান চঞ্চল দুই ভাই!"
বলিল বাৎসল্য
"বালক-চাপল্য
বালকে না যদি রবে, রবে কোন্ ঠাঁই?" ৩৬॥

স্বাস্থ্য বলে "চাপল্যে সাফল্য আছে ;
বড় বৃক্ষে যেই ভার, সাজে কি তা ক্ষুদ্র চারা-গাছে?
বালক-রুধির
হয় কভু ধীর ?
অর্থ-হীন কার্য নাই প্রকৃতির কাছে ॥"৩৭॥

দাক্ষ্য বলে "চাপল্য যেমন চাই,
শিক্ষা চাই তার সঙ্গে, দুই ভিন্ন একে শুভ নাই।"
বলিল কৌশল,
"দুয়ের মিশল
কেমনে ঘটিতে পারে ভাবিতেছি তাই ॥৩৮॥

"আগে দেশ-কাল-পাত্র বিবেচনা.
তার পর শিক্ষা-দান ; এক বিন্দু দোষের সূচনা
নাহি পায় স্থান—
চাই অবধান ;
দুধে না পড়ে গো যেন অম্ল-রস-কণা ॥"৩৯॥

বলিলেন ভূপতি বালক-দ্বয়ে,
"ঘরে যাও এখন ;" চলিল দোঁহে ভিতর-আলয়ে।
বাৎসল্যের প্রতি
চাহি নরপতি,
বলিলেন "কি ভাবিলে প্রমোদ-বিষয়ে ॥৪০॥

"সভাসদ সবে আজি উপস্থিত,
খুলি-বল নিজ-নিজ অভিপ্রায় বাছি হিতাহিত।
যা বলিবে তার
মন্থি লব সার,
বিবেচিয়া তার পর করিব বিহিত ॥"৪১॥

বাৎসল্য বলিল তবে "নরপতি,
বিশেষ একটু বিবেচনা চাই প্রমোদের প্রতি।
বয়স যেরূপ
তারি অনুরূপ
আচরণ হইয়াছে তাহার সম্প্রতি ॥৪২॥

"যৌবনের বাতাস লাগিলে গায়,
মনো-অশ্ব উদ্দাম হইয়া উঠি উর্ধ্ব-মুখে ধায়।
কে তখন তারে,
ফিরাইতে পারে?
ঠেকিয়া, আপনি ফিরে, পথের বাধায় ॥৪৩॥

"অপরাধী সে জন মানিনু আমি,
কিন্তু দূত পাঠাইল সে যখন অনুগ্রহ-কামী,
তখন কি তারে,
অকূল পাথারে
ফেলি রাখা উচিত, নন্দনপুর-স্বামি? ॥৪৪॥

নিবেদিল কৌশল "বল্যেছ ঠিক ;
কিন্তু বিবেচনা চাই,—প্রিয় যার বিলাসের দিক্,
বিনা-প্রলোভনে
নন্দন-ভবনে
তিষ্ঠিয়া-থাকিতে নারে ক্ষণের অধিক ॥৪৫॥

"সংযম যাহার নাহিকো সাধা,
শ্রেয়-পথে ফিরিতে আপনি হয় আপনার বাধা।
ছাড়া পেলে অশ্ব,
ছুটিবে অবশ্য ;
ভক্ষ্য দেখাইয়া এবে, তারে চাই বাঁধা ॥৪৬॥

"যৌবরাজ্য প্রলোভন উপাদেয় ;
তাই তারে অনুমতি কর ভূপ , তনয়ে অদেয়
কি আছে পিতার?
পেলে রাজ্য-ভার ?
অবশ্য বাছিতে হবে শ্রেয় আর প্রেয় ॥"৪৭॥

মৈত্র বলে "যদিও বিলাস-পুর
চির-বসন্তের বাস, পাতাল নহেক বড় দূর

সে স্থান-হইতে ;
দানব-সহিতে
সতত সংগ্রাম বাধে দারুণ নিষ্ঠুর ॥৪৮॥

"দূত-মুখে প্রমোদ কহিছে এই,
অন্বেষিয়া জানিলাম শত্রু মোর সকল দিকেই ;
যদি মোর প্রাণ
বাঁচাইতে চান,
সহায় পাঠান পিতা এই মুহূর্তেই ॥" ৪৯॥

"সহায়-প্রেরণে হোক্ অনুমতি
নহিলে যা দেখিতেছি-শুনিতেছি ভাল নহে গতি।
শাসাইছে তারে,
দর্প-সহকারে,
ভয়ানক রস নামে রসাতল-পতি ॥" ৫০॥

অনুরাগ বলিল "বিলম্ব করা
ভালো না দেখায় আর ; শুভ কাজে সাজে ভালো ত্বরা।
অক্ষৌহিণী-দশ
লয়ে বীররস,
নাশুক্ দানব-দর্প, শান্ত হোক্ ধরা ॥৫১॥

বীর-সঙ্গে সমরে পশিব আমি ;"
সভাস্থ সকলে বলে "মোরা-সবে হব অনুগামী ;
কর এইবার
প্রমোদে উদ্ধার ;
যুবা সে আপনি নয় আপনার স্বামী ॥"৫২॥

দাক্ষ্য বলে "যৌবরাজ্যে অভিষেক
কর তারে ভূপতি, সময় যেন না পায় তিলেক
করিতে বিশ্রাম ;
চারি চারি যাম,
কর্ম-গাছে করে যেন ঘর্ম-জল-সেক ॥" ৫৩॥

স্বাস্থ্য বলে "কাজের সময় কাজ,
বিশ্রামের সময় বিশ্রাম চাই ; একরূপ সাজ
সাজে না নিয়ত ;
আপনার মত
আপনিই চলিবেন, হলে যুবরাজ ॥"৫৪॥

সমাপিলে মন্ত্রণা বলিল ভূপ
"শুনিলাম তোমাদের অভিপ্রায় যাহার যেরূপ।
সকলি সুযুক্তি
সকলি সদুক্তি,
এতক্ষণ ছিনু তাই শ্রবণ-লোলুপ ॥৫৫॥

"কর্তব্য আমার এই মনে লয়,
সখ্য যাও তার কাছে, মুহূর্তেক বিলম্ব না হয়।
গিয়া তুমি তথা,
বল এই কথা,
সহায় আসিছে তব, দূব কর ভয় ॥৫৬॥

"দৈত্য-গণে সংগ্রামে করিয়া জয়,
বীরে দিয়া রাজ্য-ভার, ফিরি-চল নন্দন-আলয়।
নন্দন-নগরে
আনন্দ বিহরে,
নাহি রোগ, নাহি শোক, নাহি দুঃখ-ভয় ॥৫৭॥

"নন্দনের গিরি-চূড়া অভ্র-লিহা,
নন্দনের কানন লক্ষ্মীর বাস, বল তারে ইহা।
নন্দনের বায়
লাগে যদি গায়,
রসাতল-মগ্ন হবে বিলাসের স্পৃহা ॥৫৮॥

"যৌবরাজ্যে করি তারে অভিষেক,
শান্তি-ধামে যাব আমি, হইয়াছে বাসনা-উদ্রেক।
হেন বুঝাইয়া
আন ফিরাইয়া,
সংসার-বন্ধন-সেতু তুমি শুধু এক ॥৫৯॥

"এই পত্র সঁপিবে তাহার হাতে ;
বলিবার যা আমার, বলিলাম সমস্ত ইহাতে।
যাও হে ত্বরিতে ;
বিলাস-পুরীতে
দিবা হয় রজনীতে, নিশা হয় প্রাতে ॥"৬০॥

সখ্য বলে "পাইলে আদেশ-বাণী,
মুহূর্ত-কালের তরে বিলম্বিতে কভু নাহি জানি।

দিব্য এ সময় ;—
আজ্ঞা যদি হয়,
কবিরে বিলাস-পুর দেখাইয়া আনি ॥"৬১॥

নৃপ কহে "উত্তম ; সরস লোক
দেখুন সরস দৃশ্য, ক্রমে-ক্রমে খুলি যাবে চোক।
ত্রিজগতে নাই
হেন কোন ঠাঁই,
মনোরাজ্যে নাহি যার ভাবের আলোক ॥৬২॥

"কবি তুমি, তোমারে বারণ নাই—
বেড়াও যেখানে হয় অভিরুচি, তোমারি এ ঠাঁই!
ওহে চিত্ররথ,
শীঘ্র আনো রথ,
কবিবরে কিছু আমি দেখাই শুনাই ॥৬৩॥

"তার পরে যাবেন সখ্যের সনে।"
চিত্ররথ আনিল পুষ্পক-রথ সাজায়ে যতনে।
নৃপের পশ্চাতে
আরোহিয়া তাতে,
চলিল সভাস্থ-সবে প্রফুল্ল-বদনে ॥৬৪॥

হেতায় সরিৎ-সিন্ধু, হোতা গিরি,
হেতা তৃণ-ময়-ভূমি, চৌদিকে বনান্ত আছে ঘিরি।
মধ্যে এক হর্ম্য
বিরাজে সুরম্য,
দেব-রথ তথায় পশিল ধীরি ধীরি ॥৬৫॥

শোভা-নামে নৃপ-কন্যা এই ঠাঁই
বিহরেন সজনী-জনের সনে ; ভাসেন সদাই
রূপের তরঙ্গে ;
এবে সখি-সঙ্গে
গিয়াছেন বন-ভূমে, অদর্শন তাই ॥৬৬॥

চিত্র-লেখা নামে এক সহচরী
রথ-শব্দে চমকিয়া, নামি-এল কার্য পরিহরি ;
গমনে মন্থরা,
তবু করি ত্বরা,
দ্বার-পাশে দাঁড়াইল কর-যোড় করি ॥৬৭॥

"পবিত্র হইল ঘর" এত বলি,
প্রণমিল বালা নরপতি-পদে ভক্তিরসে গলি।
যথাবিধি আর
করিয়া সৎকার
দাঁড়াইল পার্শ্বে পুন হয়ে কৃতাঞ্জলি ॥৬৮॥

নৃপ কহে "কবি
দেখিবেন ছবি"
এত শুনি চিত্রলেখা মনোমাঝে হর্ষ অনুভবি
বলিল "আমার
সৌভাগ্য অপার—
রচনা নিরখিবেন কবিকুলরবি ॥৬৯॥

"নরপতি দেবের প্রসাদ-নীরে
তুলি করি মন্ত্রপূত রচিয়াছি আমি ধীরে ধীরে
এই সব ছবি!"
হেরি কহে কবি
"বন্দি হতে যায় সাধ এ তব মন্দিরে" ॥৭০॥

চিত্র বলে "সম্মুখে যে চিত্র-খানি,
বিরাজিছে অমল কমল-বনে দেবী বীণা-পাণি।
যুবতী নবীনা
বাজাইছে বীণা,
মনোময় স্বর্গ-হতে ভাব-সুধা আনি ॥৭১॥

"গড়ায় সরসী, দিগন্ত পরশি ;
চক্ চক্ করিছে অরুণ-আভা তদুপরি খসি ;
হংস-হংসী তায়,
ভাসি গায়-গায়,
পদ্ম-বনে ভিড়িছে মৃণাল অভিলাষি ॥৭২॥

"হের এই, সভার সমক্ষে সতী
মুদিয়া সজল আঁখি, প্রাণত্যাগে নিবেশিছে মতি।
কালা অভিমান
রোষে কম্পমান,
আর কি কোমল প্রাণ তিষ্ঠে একরতি! ৭৩॥

"হের এই, কতগুলো শুম্ভ দূত
বলিতেছে পরস্পর 'কুল-নারী একি অদভুত!'

চন্ডিকা-তরুণী
হাসিতেছে শুনি ;
গর্জ্জিছে কেশরী যেন প্রলয়-জীমূত ॥৭৪॥

"হের এই, খেলিতেছে তপোবনে
কুশ-লব ; জানকী দেখিছে বসি পূজার আসনে ;
এ আঁখি-কমল
বরষিছে জল,
এ আঁখি মুছিছে বামা বল্কল-বসনে ॥৭৫॥

"হের এই, নিরখিয়া হারা-ধন
যশোদা ধাইয়া-আসি চুম্বিতেছে কৃষ্ণের বদন।
শিশু ক্রোড়-তরে
আঁকু-বাঁকু করে ,
বাৎসল্যে মুদিত-প্রায় রানীর নয়ন ॥৭৬॥

"হের এই, অর্জ্জুন, নির্ভয়-হিয়া,
রথধ্বজে বাঁধিছে বিরাট্-সুতে বিরক্ত হইয়া ;
বালক বেচারা
ভয়ে জ্ঞান-হারা,
বীরের বদন-পানে আছয়ে চাহিয়া ॥৭৭॥

"হের এই, দিব্য তপোবন-দ্বারে,
উর্বশী নাহিছে সরে, অর্জ্জুনের সঙসর্গ-ভুখে।
বিরহ-বিধুর
মূরতি মধুর,
হয়েছে মধুর-তর মনোরথ-সুখে ॥৭৮॥

"হের এই, দিব্য তপোবন-দ্বারে,
সিংহেরে বলিছে শকুন্তলা-শিশু মুখ-মেলিবারে।
শকুন্তলা তায়
ভয়ে মৃত প্রায়,
কাঁপিতেছে দাঁড়াইয়া, ফুকারিতে নারে ॥"৭৯॥

এইরূপ কত দেখাইল দৃশ্য,
সংখ্যা নাই তাহার, নূতন যেন আরেকটি বিশ্ব।
বীর বিশ্ব-জয়ী,
মাতা স্নেহ-ময়ী,
সুন্দরী যুবতী যার নাহিক সাদৃশ্য ॥৮০॥

হেন-কালে এমনি মধুর গীত
পশিল কবির কানে, কবিবর অমনি মোহিত।
"কে গায়" বলিয়া,
চায় উতলিয়া,
"আহা আহা আহা" বলি চেতন-রহিত ॥৮১॥

গাইতেছে ভগিনী চিত্র-লেখার,
গান্ধর্বী যাহার নাম, পর নহে কবি এ-দোঁহার।
চিত্র কহে "কবি,
অই—গান্ধরবী
গাইছে ; শুনিবে যদি, খুল এই দ্বার ॥৮২॥

দ্বার খুলি দেখে কবি বন-ভূমে,
মধুময় জ্যোৎস্নায় জল-স্থল মগ্ন যেন ঘুমে,
চৌদিকে বিপিন,
শ্যামল নবীন,
মধ্যে তৃণ-ময়-ভূমি, খচিত কুসুমে ॥৮৩॥

ছুটিয়ে ফোয়ারা, হর্ষে মাতোয়ারা,
শূন্যে চড়ি উঠিয়া ধরিতে-যায় গগনের তারা।
না পেয়ে নাগাল,
ছাড়ি দিয়া হাল,
মনোদুখে অধোমুখে কাঁদি হয় সারা ॥৮৪॥

চারি-দিকে হইয়াছে জলাশয় ;
অল্প নহে পরিসর, সরোবর বলিলেও হয়!
প্রবল-হিল্লোলে
পড়ি তার কোলে,
ঝর্ঝর শবদে জল বেগে উথলয় ॥৮৫॥

কুমুদিনী-সদনে পড়িয়া খসি,
তল্ তল্ থল্ থল্ করিতেছে প্রতিবিম্ব-শশী।
এই ফোয়ারার
ঘিরি চারি ধার,
বসিয়া-আছয়ে সব নন্দন-রূপসী ॥৮৬॥

কাঁপিতেছে বনান্তের ডাল-পালা,
পুরনিমা নিশীথে ; যেমন স্থান তেমনি নিরালা!

শোভা এই ঠাঁই
আছেন সদাই
কখনো সজনী-সনে, কখনো একালা ॥৮৭॥

লজ্জা-সজ্জা এ দুই সখীর সনে,
বসিয়া-আছেন এবে রমণীয় পঙ্কজ-আসনে
অরুণ-বরণ
যুগল-চরণ
জাগায় পঙ্কজ-বন চারু পরশনে ॥৮৮॥

মুখ দেখি, মূক হল দিক্‌বধূ—
অনিমেষ হইল তারকা-আঁখি! কুমুদের বঁধু
না নড়ে না চড়ে—
পলক না পড়ে!
মলয়-মারুতচ্ছলে নিশ্বাসিল মধু ॥৮৯॥

ছয় রাগ ছত্রিশ রাগিণী সনে,
গান্ধরবী গাইছে বাজায়ে বীণা মধুর-নিস্বনে।
নন্দন-রূপসী
শুনে সবে বসি,
গীত-রাগে বীত-রাগ বসন-ভূষণে ॥৯০॥

যতগুলি হরিণ আছিল জাগি
একে একে আসিয়া যুটিল তথি, কানন তেয়াগি।
নেত্র-কিসলয়
স্থির করি রয়,
নিদ্রা-তন্দ্রা পাসরিয়া স্বর-সুধা-লাগি ॥৯১॥

সভাসদ্‌-সহিতে নন্দন-স্বামী
দেখা-দিল যখন রমণী-গণে, বন-স্থলে নামি ;
মগ্ন ছিল সবে
স্বর-সুধার্ণবে,
কুহক ছুটিয়া-গেল গীত গেল থামি ॥৯২॥

গীত-ভঙ্গে কুরঙ্গ পলায় ছুটি,
কোকিলের কুহু-কুহু অমনি উঠিল আর ফুটি।
লজ্জা-সজ্জা সখী,
ভূপেরে নিরখি,
সংকেতিয়া সজনীরে দাঁড়াইল উঠি ॥৯৩॥

শোভা উঠি-দাঁড়ায় প্রফুল্ল-মনে,
স্নেহ-ভরে বলিল তাহারে ভূপ কবিবর সামনে,
"এঁরে তুমি চেন?"
শোভা বলে "হেন
মনে লয়, খেলিতেন কল্পনার সনে ॥৯৪॥

নৃপ বলে "লইয়া বেড়াও তুমি
কবিবরে সঙ্গে করি, বন যথা আছয়ে কুসুমি,
গিরি যথা উচ্চ
ধরা করে তুচ্ছ,
সরিৎ ত্বরিত বহে তট চুমি চুমি ॥৯৫॥

এত বলি নৃপতি ললিত ছাঁদে,
মৃদু-হাস্য-শীধুময় করিল শোভার মুখ-চাঁদে।
বলি-উঠে কবি
"ওই না অটবি
মায়া-মার! তাই বলি—প্রাণ কেন কাঁদে! ৯৬॥

"দেখিলেই আমায় সে বনেশ্বরী
ডাকিতেন কত স্নেহে, বসাতেন কত যত্ন করি!
কল্পনার সঙ্গে
ফুল তুলি রঙ্গে,
তাঁরে আনি-দিতাম আঁচল ভরি ভরি—॥৯৭॥

"কত তিনি শুনাতেন উপন্যাস!
বাহির না হতে শ্রীমুখের বাণী, করিতাম গ্রাস
মনোকর্ণে তাহা!
রাত্রি-দিন, আহা,
এই ঠাঁই ছিল মোর সাধের আবাস!৯৮॥

না হেরিয়া সে আমার জননীরে,
নড়িব না হেতা-হতে, অচল যদিও পড়ে শিরে!
নিরখিয়া মায়
হইব বিদায়;"
শোভা বলে "মা আছেন গহন-মন্দিরে ॥৯৯॥

"আইস লইয়া-যাই সাথে করি,
মায়ের সে নিকেতনে; আয় তোরা দুই সহচরী।"

এত বলি বালা,
পশে বন-শালা ;
কি সৌরভ, কিবা ছায়া, কিবা বিভাবরী!১০০॥

বনে যেই প্রবেশিল তিন সখী,
উস্‌-খুস্‌ করি-উঠে বিহঙ্গম, আলোক নিরখি।
মনে ভাবি "রাত
হল বা প্রভাত"—
ডাকে ক্ষান্ত দিল মুহু, চখা আর চখী! ১০১॥

দক্ষিণের দ্বার খুলি মৃদুমন্দ-গতি
বনভূমে পদার্পিয়া ঋতুকুলপতি
লতিকার গাঁটে গাঁটে ফুটাইল ফুল।
অঙ্গে ঘেরি-পরাইল পল্লব-দুকূল ॥১০২॥

কি জানি কিসের লাগি হইয়া উদাস
ঘরের বাহির হল মলয় বাতাস॥
ফুলের ঘোমটা খুলি কাড়য়ে সুবাস।
"এ নহে সে" বলি শেষে ছাড়য়ে নিশ্বাস ॥১০৩॥

মনের আনন্দ আর না পারি রাখিতে,
কূজিতে লাগিল পিক বসিয়া শাখীতে॥
কুহু কুহু কুহু কুহু কুঞ্জে কুঞ্জে ফিরে!
ক্রমে মিলাইয়া যায় কানন-গভীরে ॥১০৪॥

শোভা কহে "সুখরাজ্য এই মোর!
ধীরে ধীরে বনে ফিরি, শশী যবে লোভায় চকোর।
হেলি বট-মূলে
বসি নদীকূলে,
উদয়-শিখরে উঠি নিশি করি ভোর ॥১০৫॥

সরোবরে অই যে কমল-বন,
হোতা যাব একাকিনী, উষা যবে মেলিবে নয়ন।
আরো রাত্রি হলে,
কুমুদের কোলে
জ্যোছনা বিছানা পাতি করিব শয়ন ॥"১০৬॥

সন্ধ্যা বলে "দখিনে-বাতাস পেয়ে
ফুল ফুটিয়াছে দেখ! এত দিন ছিল পথ-চেয়ে—

কবে পিকবর,
আনে সু-খবর ;
আজি লো নিকুঞ্জ-বন ফেলিয়াছে ছেয়ে! ১০৭॥

লজ্জা বলে "হৃদয়ে পাইয়া পথ,
ফুলে ভুলাইতে, অলি, কত দেখ করিছে শপথ।
ফুলের মঞ্জরি
মুখ হেঁট করি,
সউরভ নিশ্বাসিয়া কহে মনোরথ ॥"১০৮॥

সজ্জা বলে "ও তোর বচন শুনি
কথা এক মনে পল ; ভ্রমিতেছি দু-জন তরুণী
সখী আর আমি ;
অমনি লো থামি
দাঁড়াইনু! নিরখিনু দেব-তুল্য মুনি! ১০৯॥

"বসি-আছে নয়ন মুদিত করি!
যাইতেও নারি, ফিরিতেও নারি, তরাসেই মরি!
মুনির নন্দন
আইল তখন,
বলিল 'আশ্রমে এস শঙ্কা পরিহরি' ॥১১০॥

"তার সনে হল যেই চোখোচখী,
সেই যে রহিল মুখ হেঁট করি আমাদের সখী,
একবারটি লো
মুখ না তুলিল!
মরমে পশিল বাণ নয়নে নিরখি!"১১১॥

লজ্জা বলে "কি হল তাহার পরে?"
সজ্জা বলে "মুনিপত্নী আমা-দোঁহে সে দিনের তরে
যতন করিয়া
রাখিল ধরিয়া ;
প্রত্যূষে বিদায় মাগি আইলাম ঘরে ॥১১২॥

"সত্য সে লো তপস্বী মুনির নাম ;
শ্রদ্ধা নাম ধরে ঠাকুরানী সতী, দোঁহারে প্রণাম।
তাপস-নন্দন
তপস্যারি ধন!
কল্যাণ তাহার নাম, পরে জানিলাম ॥১১৩॥

"পরানের মালা দিয়া তারি গলে
সারা হল সেই-সে অবধি সখী দহি মনানলে।
তেই দিবানিশি
ভ্রমে দিশি দিশি,
শয়ন ভিজায় আর নয়নের জলে ॥"১১৪॥

লজ্জা বলিল "হবে
কি লো তবে!
কতদিন পরান রবে,
অমন করি।
হইয়ে জল-হীন
যথা মীন
থাকিবে ওলো কত দিন
মরমে মরি!॥

হৃদয়ে খিল আঁটি,
একলা-টি,
বরণ করিবে কি মাটি,
মাটিতে শুয়ে!
বেদনা-সহচরী
বুকে করি,
পোহাবে কি লো বিভাবরী
কঠিন ভুঁয়ে!"১১৫॥

দু-সখী, এই রূপে, চুপে চুপে, কহিল কত।
শোভা, কবির সনে, আলাপনে, হইল রত॥
কখন চড়ে গিরি, ধীরি ধীরি ; কখনো সবে
নদীর ধারে ধারে, পদ চারে, নবোৎসবে ॥১১৬॥

কখনো বনে পশি, দেখে শশী, গাছের ফাঁকে।
কখনো হেরে দিক্, কোথা পিক না জানি ডাকে॥
উপরে শাখা ঝুলে, পদ-মূলে বিছান ঘাস।
শোভা বলিল "এই কাননেই মায়ের বাস ॥১১৭॥

হেরিলে তোমা-মুখ, কত সুখ মিলিবে তাঁর!
বলেন তোমা হীনা কবি বিনা ঘর আঁধার॥
এ সেই মায়াটবি, নাহি কবি, জন মানব।"
পশিল, এত বলি বনস্থলী ; নীরব সব ॥১১৮॥

যথায় মহাবট, শিরে জট, অতি নিবিড়,
পালিছে চুপে-চাপে, খোপে-খাপে, অযুত নীড়।
নমনা নামি নামি, উর্ধ্বগামী হইয়া উঠি
বহে বিপুল ভার ; অন্ধকার ধরে ভ্রূকুটি ॥১১৯॥

যে দিকে আঁখি যায়, ছায়ে ছায় সকল ঠাঁই।
ঝিলিলি ছাড়ে বোল উতরোল বিরাম নাই॥
হোতায় তালগাছে রহিয়াছে গগন ঢাকা।
আলসে ঝিমাইয়া ঝিমাইয়া ঢুলিছে শাখা ॥১২০॥

হেতায় ঝর ঝর, ঝর ঝর, ঝরনা ঝরে।
পাদপ, মর মর, মর মর, শবদ করে॥
কি জানি, কোথা-হতে, বায়ু-পথে আসিছে গীত ;
বীণার ঝঙ্কার, হয় আর আচম্বিত ॥১২১॥

কোথাও নাই কিছু, আগু পিছু সংগীত চরে ;
শরীর লোমাঞ্চিত, কথঞ্চিৎ বচন সরে!
সুখে হইয়া দ্রব, যাত্রি-সব, আর না সয়ে্যা,
তৃণ-বিছান ভূঁয়ে, পড়ে শুয়ে্যা, অবশ হয়ে্যা ॥১২২॥

যেমন শুয়ে্যা পড়া, নড়া চড়া হইল ক্ষান্ত ;
করিল, ঘুম ঘোর, রসে ভোর, নয়ন প্রান্ত।
হাসে যেমন উষা, অকলুষা, পঙ্কজ-বনে,
নারী-মুরতি এক, হাসিলেক, নিদ্রিত জনে ॥১২৩॥

যেন অরুণ-আলো, প্রবেশিল, পঙ্কজ-পুটে
যতেক যাত্রি-লোক, মেলি চোক, জাগিয়া উঠে।
পুলকে নিমগন, যাত্রি-গণ, যারে নিরখি,
সাত্ত্বিকা নাম তার, মায়া-মার প্রধানা সখি ॥১২৪॥

সুধা বচনে ভাষি, বলে হাসি, মায়ার সখি ;
"কত দিনের পরে, কবিবরে, হেতা নিরখি!
এস মায়ের ঠাঁই, লয়ে্যা-যাই, জুড়াবে প্রাণ ;
তুমি এস্যেছ যবে, নব হবে, এ সব স্থান ॥১২৫॥

ফুল ফুট্যেছে গাছে, চেয়ে্যা-আছে, তোমার তরে।
ঐ শুন আগমনি-পিক-ধ্বনি নিকুঞ্জ-ঘরে॥"
সাগর গরজায়, শুনা যায়, কিঞ্চিৎ আগে ;
অচল দেখা যায়, ভীমকায়, নিকট-বাগে ॥১২৬॥

যেখানে জল-স্থল-মহাচল-শূন্য-পবন
করিয়া আছে সন্ধি, ফুল-গন্ধি বিরাজে বন।
সেই কানন-চ্ছায়ে মায়া-মায়ে হেরিল কবি ;
বিরাজে বনেশ্বরী আলো-করি, মায়া-অটবি ॥১২৭॥

হেরিলে যাঁর মুখ, ঘুচে দুখ, মরণ-ভয়,
কবি নিরখে যেই, সুখে সেই, মগন হয়।
তাঁর সে দুটি পদ-কোকনদ-সুধার আশে
লুটায় ভূমিতলে, অশ্রুজলে নয়ন ভাষে ॥১২৮॥

এমনি নিমগন, হল মন, সে রস-পানে,
কেবা কোথায়, কিবা নিশি-দিবা, কিছু না জানে।
স্বরগ করে ভোগ শোক রোগ, সকল ভুলি।
দেবতা যেন তারে ভবপারে, লইল তুলি ॥১২৯॥

জানুতে করি ভর, অতঃপর, (পীযূষ-পানে
হয়ো শীতল-শান্ত) চায় পান্থ মায়ের পানে।
বিতরি করচ্ছায়া, বলে মায়া, "আশিস লও,
সকল রোগ শোক দূর হোক, অমর হও ॥১৩০॥

কবি বলিল "দেবি, তোমা সেবি সব আমার!
করেছি পদ-লাভ, কি অভাব, আছয়ে আর?
সতত এই ঠাঁই, স্থান পাই, আগের মতো,
সেই আশিস মাগি, তারি লাগি শরণাগত ॥"১৩১॥

নয়ন-সরসিজ মুছি নিজ বারেক দুই
মনে ভাবিল দেবী "সেই কবি এখনো তুই।
করিতে হবে কত ঘোর ব্রত উদ্‌যাপন—
বাছা তা জানো নাই, না জানা-ই ভাল এখন ॥"১৩২॥

রাজসী নাম যার মায়া মার পাগ্‌লী সই
আপন মনে হাসে, কান্না আসে ক্ষণেক বই।
বলে তাহার পরে কবিবরে "আইস উঠি
কেন তা নাহি কব—দেখি তব নয়ন দুটি!' ১৩৩॥

এত বলি লইয়া অঞ্জন-শলা
কবির নয়নে মাখাইয়া-দিল কজ্জলের মলা।
সে যে ভাবাঞ্জন
নিখিল-রঞ্জন!
চমৎকার গুণ তার নাহি যায় বলা ॥১৩৪॥

প্রেমের আগুন, করিয়া দ্বিগুণ,
দূর-বাসী বন্ধু-জনে নেত্র-পথে আনিতে নিপুণ।
তৃষ্ণানাশ-কারী
মরীচিকা বারি
পিয়ায় প্রেমিক জনে, এই তার গুণ ॥১৩৫॥

ভাবাঞ্জনে অপূর্ব নয়ন লভি
সন্ধ্যাভ্র-গিরি-শিখরে কল্পনারে নিরখিল কবি।
ভূষিছে, বালিকা,
চারু অট্টালিকা ;
সঙ্গে সখী শরন্ময়ী সুরুচি মাধবী ॥১৩৬॥

দিব্য হর্ম্য-বাতায়ন,
তথায় তিন জন
প্রাণের পরিজন,
লইয়া কাছে ;
সমীরণ সুধা ঢালে,
কল্পনা হেন কালে,
হাতটি দিয়া গালে,
বসিয়া আছে।

মাধবী, শরন্মই,
সুরুচি তিন সই
জানে না সখী বই
কোন জনায়।
মাধবী শরতে মিলি,
হাসিছে খিলি খিলি,
সুরুচি নিরিবিলি
কেশ বিনায় ॥১৩৭॥

কুসুম কাননে যথা,
শোভয়ে পুষ্প-লতা,
লালিত্য চঞ্চলতা
মিলিত করি।
তাহা করি অতিক্রম,
সজনী-সমাগম
কি শোভে অনুপম,
আ-মরি-মরি !

ঈষৎ বহিলে বায়,
পুষ্প-লতা হোতায়,
হাসিয়া পড়ে গায়
সবে সবার।
হেতা বায়ু হাস্যালাপ,
অঙ্গ লতা-কলাপ,
স্তনের পরিমাপ
ফুলের ভার ॥১৩৮॥

বাতায়ন পেয়ে মুক্ত,
মলয় সুধা-সিক্ত,
সৌরভ সংযুক্ত
হিল্লোল হানে।
কল্পনা সুধীবে উঠি,
ধরি কপাট-দুটি,
আঁখির দিল ছুটি
বাহির পানে॥

হেরিল অমনি ধনী,
সুধার যেন খনি,
বিশদ নিশামনি,
কুমুদ-প্রাণ।
জ্যোৎস্না-আঁচল-ধার
খসি পড়িছে তার,
ফাঁকায় অন্ধকার
না পায় ত্রাণ ॥১৩৯॥

লতা-পাতা তাম্র-রুচি,
মালিন্য এবে ঘুচি
করিছে শুদ্ধ শুচি
রজত-ভান।
ফুল তাহে ধরিয়াছে,
লাবণ্যে ভরি আছে
বনেরে করিয়াছে
জীবন-দান!

হেতায় রম্য অটবি,
কোথায় হায় কবি,
জাগিছে তারি ছবি,
কল্পনা-প্রাণে।

সূক্ষ্মদর্শী সাধকের সুগভীর জ্ঞানে
দেখা দেন যবে তিনি, সেই তাঁরে জানে॥
ভালো-ভালো কথা কেবল হাওয়া।
তাহাতে তাঁহারে না যায় পাওয়া॥
থাকিলে কি হয় ধারালো মেধা।
তাহাতে না যায় লক্ষ্য বেঁধা॥
অনেক কয়েছে অনেক মুনি॥
পাওয়া নাহি যায় শ্রবণে শুনি॥
ব্যাকুল হৃদয়ে যে তাঁরে চায়,
তাঁহারি কৃপায় তাঁহারে পায়॥
আর সব কথা হইলে চুপ,
প্রকাশেন তিনি আপন রূপ॥
ওঠো। জাগো! উত্তম আচার্যে ধর গিয়া—
লভ জ্ঞান, অরে! মোহনিদ্রা তেয়াগিয়া॥
বলেন সাধক যাঁরা সিদ্ধ-মনোরথ,
ক্ষুরের ধারের মতো দুর্গম সে পথ॥
এই সে অনাদি ব্রহ্ম অমৃত-অভয়।
ইঁহারে প্রশান্ত মনে উপাসিতে হয়॥

## দ্বাদশ অধ্যায়

বৃক্ষের মতন স্তব্ধ রয়েছেন শূন্যের উপরে।
নিখিল-ভুবন পূর্ণ সেই এক মহান ঈশ্বরে॥
বাস-বৃক্ষে যেমন বিহঙ্গকুল, শুন প্রিয় শিষ্য,
তেমনি পরম আত্মাতে করে ভর—চরাচর বিশ্ব॥
এক দেব গূঢ় তিনি সকল বস্তুতে।
অন্তরাত্মা বিভু নিবসেন সর্বভূতে॥
চক্ষের উপরে তাঁর রয়েছে সমস্ত।
যেথায় যা কিছু হয়—সবে তাঁর হস্ত॥
ব্যাপিয়া আছেন তিনি নিখিল-ভুবন।
নিগুণ-নিঃসঙ্গ তিনি জাগ্রত-চেতন॥
আলো করি দশদিক্ সহস্র কিরণে,
প্রকাশে যেমন ভানু গগণ প্রাঙ্গণে,

উজলিয়া সমস্ত, তেমনি ভগবান্
প্রকৃতির মাঝারে করেন অধিষ্ঠান॥
উঠুক বা মহাব্যোমে হইয়া উধাও,
ছুটুক বা পার্শ্বাবাগে, মধ্যে বা কোথাও,
কোনো ঠাই মন তার নাহি পায় সীমা।
নাম তাঁর মহদ্‌যশ, নাহিকো প্রতিমা॥
রূপ নাহি ভায় দরশ-ক্ষেত্রে
কেমনে তাঁহারে দেখিবে নেত্রে!
সংযত করি মনঃ-প্রাণ
জানে যে তাঁহারে শ্রদ্ধাবান,,
ঝাড়িয়া ফেলিয়া দুঃখ-শোকে
অমর সে হয় মর্ত্যলোকে॥
অনেকে তাঁহার কথা শুনিতে না পায়।
শুনিয়াও অনেকে জানে না তাঁরে হায়॥
আশ্চর্য সে, তাঁর কথা কহিতে যে পারে।
নিপুণ সে অতিশয়—লভে যে তাঁহারে॥
আশ্চর্য তাঁহার জ্ঞাতা ; শিক্ষা লভিয়াছে
কী না জানি সুনিপুণ আচার্যের কাছে।
মূঢ়মতি যতসব, বালকের-প্রায়,
বিষয়-মৃগতৃষ্ণার পাছু-পাছু ধায়॥
চারিদিকে মৃত্যুপাশ ভয়ঙ্কর অতি,
তাহা তারা নাহি জানে—পড়ি যায় তথি॥
অমৃত যে কি বস্তু—জানিয়া ধীর-সবে,
নিত্যের না করে আশ অনিত্য এ ভবে॥
অমর না হই যাতে কি করিব তাতে।
তেঁই ডাকিতেছি আমি ত্রিভুবন-নাথে॥
অসৎ হইতে মোরে লয়ে যাও সতে।
আলোকে লইয়া যাও অন্ধকার হতে॥
মৃত্যু হতে আমায় অমৃতে লয়ে যাও।
হে নাথ—করুণা-সিন্ধু! মোবে দেখা দাও॥
হে রুদ্র! প্রসন্ন মুখে চাহি মোর প্রতি
রক্ষা কব মোরে সদা করি এ মিনতি॥

## ত্রয়োদশ অধ্যায়

সত্যেরই—সত্যেরই—জয়, কভু না মিথ্যার।
কায়-মনঃ-প্রাণে কর সত্য-পথ সার॥
সত্যের প্রকাশে যার বিকাশে চেতন,
লভি সে পরম-ধন সত্য-সনাতন॥
চলিতেন ঋষিগণ ধরি সত্য পথ,
হইয়াছিলেন তাই সিদ্ধ-মনোরথ॥
— মহান্ আত্মার সেই পাইয়া সন্ধান,
সকল সত্যের যিনি পরম-নিধান॥
মনঃ-প্রাণাতীত সেই জ্যোতির্ময় অমৃত-পুরুষ—
অন্তরে-বাহিরে দেখে যতিসবে বিগত-কলুষ॥
দেবতাগণের তিনি অধিপতি ; লোক-লোকান্তর
অসংখ্য-অপরিমেয় সকলি তাহাতে করে ভর॥
মহান্ আতমা তিনি জনম-বিহীন নিরাধার।
সুর নর-পশুপক্ষী—সবে চলে নিয়মে তাঁহার।
তাঁরে কেহ দেখিতে না পায়।
তিনি দেখিছেন সমুদায়॥
শুনিতে না পায় কেহ তাঁরে
শুনিছেন তিনি সবাকারে॥
ভাবিয়া তাঁহার কেহ নাহি পায় অন্ত।
চরাচর-বিশ্ব তাঁর ভাবনা জীবন্ত॥
তাঁহারে জানে না কেহ এ তিন-ভুবনে।
সমস্ত ভুবন তাঁর নখ-দরপণে॥
'এ না' 'এ না', 'এ না' বলি ক্ষান্ত হয় বাণী।
পিছায় ইন্দ্রিয়-মন পরাভব মানি॥
সর্ব-অধিপতি তিনি সবার ঈশ্বর।
রেখেছেন শাসনে নিখিল-চরাচর॥
একজন ফল-ভুক, ফলদাতা অন্য।
বুদ্ধির গভীরে দোঁহে একত্র নিষণ্ণ॥
কি বা জ্ঞানী কিবা কর্মী—কহে বারে-বারে,
ছায়া-আতপের ভেদ দোঁহার মাঝারে॥

## চতুর্দশ অধ্যায়

অনাদি-অনন্ত যিনি মহান্
তিনিই সুখ-রূপ।
অল্পে কভু নাহি সুখ!
কোথায় সমুদ্র, কোথা কূপ!
ভূমাই কেবল সুখ ;
ইচ্ছা কর জানিতে ভূমায়।
কোথায় আছেন সেই ভগবান?—
নিজ মহিমায়।
উচ্চে তিনি মহাব্যোমে,
নিচে তিনি পাতাল-গহ্বরে।
পশ্চাতে-সম্মুখে তিনি বিরাজেন,
দক্ষিণে-উত্তরে॥
ভূত-ভবিষ্যতের নিয়ন্তা ভগবান।
আজও তিনি, কালও তিনি, চির-বর্তমান॥
অদৃশ্য থাকিয়া যিনি অসংখ্যের কামনা-প্রবাহ
বিচিত্র শকতিযোগে করিছেন একাকী নির্বাহ ;
আদি-অন্তে-মাঝখানে ব্যাপ্ত যিনি জগৎসংসারে ;
শুভবুদ্ধি প্রদান করুন তিনি আমা-সবাকারে॥
সংসার, আকৃতি, কাল, সমস্তের তিনি পরপার
ফিরিছে বিশ্বভুবন নিরন্তর শাসনে তাঁহার ;
ধর্মের আকর তিনি পাপ-বিমোচন।
ঐশ্বর্যের অধিপতি বিশ্ব-বিধরণ॥
অমৃত আনন্দ তিনি আত্মার আধারে।
মহাশান্তি লভে জীব জানিয়া তাঁহারে॥
ত্রিভুবন-কর্তা তিনি ত্রিভুবন-জ্ঞাতা,
আত্মার কারণ তিনি কালের বিধাতা॥
গুণের নিয়ন্তা তিনি গুণের নিধান।
চেতনাচেতন-পতি সর্বজ্ঞ-মহান্॥
স্থিতি-গতি-মুক্তি আর সংসার-বন্ধন,
যাহা কিছু, সমস্তের তিনিই কারণ॥
জ্ঞানময় অমৃত, ব্যাপিয়া সর্বদেশ
বিরাজেন বিশ্বপাতা অটল মহেশ॥
তাঁহারি শাসনে ফিরে ভুবনমণ্ডল।
নিয়ন্তা এ-জগতের তিনিই কেবল॥

আত্মজ্ঞান-প্রকাশক সেই দেব চরাচর-স্বামী।
শরণ লইনু আমি তাঁর পদে হয়ে মুক্তিকামী॥
সেই এই ব্রহ্মের আরেক নাম সত্য।
তাঁহারি কিরণ-কণা নিখিলের তত্ত্ব॥
নিষ্কল-নিষ্ক্রিয়-শান্ত-শুদ্ধ নিরঞ্জন।
দীপ্ত হুতাশন তিনি কলুষ দমন॥
না হয় সংসার, ভেঙে চুরমার,
না টলে শশী-আদিত্য।
বাঁধ হয়ে তিনি গগন-মেদিনী
ধরিয়া আছেন নিত্য॥
না রাত্রি, না দিবস, না শোক না বিষাদ,
না জরা, না মৃত্যু পারে লঙ্ঘিতে সে বাঁধ।
সেই আত্মা অজর-অমর-বীতপাপ ;
নাহি যার ক্ষুধা-তৃষ্ণা, নাহি শোকতাপ ;
যা ইচ্ছেন, যা ভাবেন, সত্য সে তাহাই ;
অন্বেষিয়া সযতনে তাঁরে জানা চাই॥
অন্বেষিয়া যেই জানে বহু পুণ্য-ফলে,
ত্রিজগত পায় সে আপন করতলে॥
ধন্য হয় লভিয়া পরম-পুরুষার্থ।
সকল কামনা তার হয় চরিতার্থ॥
নাম তাঁর আকাশ! কি নাম দিব আর।
নিখিল নাম-রূপের তিনি মূলাধার॥
যাঁহার নাহিকো রূপ, নাহি যাঁর নাম,
তিনি ব্রহ্ম, তিনিই অমৃত, শান্তিধাম॥
না বাক্যে না মনে তাঁরে কেহ পায়, না চক্ষে নেহারে।
"আছেন" ব্যতীত আর কি বলিয়া নির্দেশিব তাঁরে॥
যে দেখে পরমাত্মারে জাগ্রত-জীবন্ত,
নিয়ন্তা ভূত-ভব্যের অনাদি-অনন্ত,
তাঁ-হতে কিছু সে আর না করে গোপন।
কায়মনোবাক্যে সঁপে তাঁহাতে জীবন॥

## পঞ্চদশ অধ্যায়

পাপ-আচরণ হতে না হইলে ক্ষান্ত ;
না হইলে সমাহিত, না হইলে শান্ত ;
হইলে বিভ্রান্ত-মতি ফল-কামনায় ;
জ্ঞান-বলে শুধু তাঁরে পাওয়া নাহি যায়॥
শ্রেয় আর প্রেয় ফিরে মনুষ্য-মাঝারে।
ধীর ব্যক্তি উভয়ের প্রভেদ বিচারে॥
শ্রেয় যে গ্রহণ করে বিপত্তি এড়ায়।
প্রেয় যে বরণ করে, সর্বস্ব হারায়॥
যে যা করে, সে তা হয় ; উল্টে না কদাপি।
সাধুকারী সাধু হয়, পাপাকারী পাপী॥
পুণ্য-আচরণে আত্মা হয় পুণ্যময়।
পাপ-আচরণে হয় পাপের আলয়॥
বুদ্ধিহীন যেইজন, মন যার সতত অস্থির,
তাঁহার ইন্দ্রিয়গণ দুষ্ট অশ্ব যেন সারথীর॥
যেইজন সুবুদ্ধি, কর্তব্যে যার নাহিকো আলস্য,
তাহার ইন্দ্রিয়গণ সারথীর বশীভূত অশ্ব॥
জ্ঞান-শূন্য, সদা অন্য-মনস্ক, অশুচি যেইজন,
না লভে সে ব্রহ্মপদ, সংসারেই হয় নিমগন॥
বুদ্ধিমান যে জন, সংযতচিত্ত, পুণ্য-মুখদ্যুতি,
লভে সেই ব্রহ্মপদ, যাহা হইতে না হয় বিচ্যুতি॥
বুদ্ধি যার সারথী, মনের রাশ হস্তে আপনার,
সেই লভে ব্রহ্মের পরমপদ, সংসারের পার॥
ব্রহ্মের পরম-পদ, দেখে তত্ত্ব-বিশারদ
সবিদ্বান পণ্ডিত-সকলে।
দেখে যথা পুরবাসী বিস্তৃত আলোকরাশি
আঁখি মেলি গগন-মণ্ডলে॥
মোহান্ধ-অজ্ঞানী-সবে
হেথা হইতে যায় যবে চলি
লভে নিরানন্দ-লোক, অন্ধকার যেথায় সকলি॥

## ষোড়শ অধ্যায়

শান্ত-দান্ত হয়ে, শীত-উষ্ণ সয়ে,
  ঠেলিয়া ফেলিয়া বিষয়-কাম ;
হয়ে সমাহিত, ধীর ব্রহ্মবিৎ,
  আত্মাতে দেখেন আত্মারাম॥
পাপ না ইঁহাকে স্পর্শে
  পাপের এড়ান ইনি হস্ত।
পাপ না ইহাকে দহে,
  পাপ-রাশি দহেন সমস্ত॥
নিষ্পাপ, নির্মল-চিত্ত, ব্রহ্মপরায়ণ,
শ্রদ্ধা-ভক্তি-সমন্বিত, ইনি ব্রাহ্মণ॥
পাইয়া আনন্দময়ে ভাসেন আনন্দে।
পাপ-তাপ-শোক-মোহ তরেন সচ্ছন্দে॥
হৃদয়ের গাঁট হতে লভিয়া নিস্তার,
করেন অমৃত হয়ে অমৃতে বিহার॥
সত্য কভু ছাড়িবে না, ছাড়িবে না ধর্ম।
ছাড়িবে না কদাচন শ্রেয়স্কর কর্ম॥
সত্য কহ , ধর্ম আচরণ কর ; ধর্মই অমৃত।
সমূলে শুখায় ছিন্ন তরুসম, যে কহে অনৃত॥
  যা দেও যাহাকে, দিবে—হয়ে শ্রদ্ধাবান্।
  অশ্রদ্ধা-সহিতে দিলে ব্যর্থ হবে দান॥
  মাতাকে-পিতাকে আর গুরুকে সতত,
  দেখিবে পরমপূজ্য দেবতার মতো॥
  অনিন্দিত সেই কর্ম, করিবে তাহাই।
  অন্যকাজে মনোমাঝে নাহি দিবে ঠাঁই॥
  সদাচার আমাদের যাহা দেখ-শোন,
  তাহাই করিবে সেবা, নহে অন্যকোন॥
  এইসব উপায়ে যতে যে জ্ঞানবান,
  তার আত্মা ব্রহ্মধামে করয়ে প্রয়াণ॥
শুন দিব্যধামবাসী অমৃতের যতেক সন্তান,
জানিয়াছি আমি সেই জ্যোতির্ময় পুরুষ-মহান—
আদিত্যবরণ, তিমিরের পার! তারে জানিয়াই
মরণ এড়ায় জীব, নিস্তারের অন্যপথ নাই॥
আপনাতে ভর করি রয়েছেন যিনি এই নিত্য,
জানিবারই বস্তু তিনি, যে জানে সে হয় কৃতকৃত্য॥

ইহারে পাইয়া পূজ্য ঋষিগণ জ্ঞান-পরিতৃপ্ত,
প্রশান্ত, কৃতার্থমনা, বীতরাগ, বিষয়-নির্লিপ্ত,
পর্বত দেখিয়া, সেই সর্বাধারে, হয়ে যোগযুক্ত,
প্রবিশেন সর্বঘটে, বিষয়-বন্ধন-নিরমুক্ত॥
জীবাত্মা বিজ্ঞানময় সমুদয় ইন্দ্রিয়ের সাথে,
জীবজন্তু সবে আর, ভর করি রহিয়াছে যাতে,
সেই অবিনাশী ব্রহ্মে যেই জানে—জানে সব সত্য,
সকলের ভিতরে প্রবেশ করে, লভে অমরত্ব
তেজোময় পুরুষ। অমৃতময় সর্বজ্ঞ মহান্,
তিনিই আকাশে এই, তিনিই আত্মাতে বিদ্যমান।
তাঁরেই জানিয়া ধীর মরণ এড়ায়।
নিস্তারের নাহি আর কোনহ উপায়॥
ব্রাহ্মী উপনিষদ্ বলিনু এই—বলিনু তোমারে
ব্রাহ্মী উপনিষদ্ অভয়ভেলা ভব-পারাবারে॥
উপনিষদের সার ব্রহ্ম অন্তর্যামী।
কর-জোড়ে বার-বার নমি তাঁরে আমি॥
বাক্য, বল, প্রাণ আর যতেক অঙ্গ আমার
চক্ষু-কর্ণ-শিরোমুখ-হস্ত ;
বিতরি সন্তাপহারী সুবিমল শান্তিবারি,
পরিতৃপ্ত করুন সমস্ত॥
ব্রহ্মে আমি ত্যজিব না, আমারে ত্যজেন নাই প্রভু।
তাঁহারে ত্যজিব আমি, এমন না হয় যেন কভু॥
সেই আত্মা নিখিল-স্বামী ;
নিয়ত তাঁহাতে নিরত আমি॥
যতেক ধর্ম ধরে উপনিষদ-শ্লোক,
আমাতে হোক সব আমাতে হোক॥

দ্বিতীয় খন্ড :

## প্রথম অধ্যায়

শিষ্য-প্রতি আচার্যের এই উপদেশ, শুন সবে-
গৃহিজন ব্রহ্মনিষ্ঠ তত্ত্বজ্ঞান-পরায়ণ হবে॥
সাবধানে আচরিবে গৃহস্থের যাহা-যাহা ধর্ম।
সঁপিবে পরম-ব্রহ্মে অনুষ্ঠিত যতকিছু কর্ম॥

পিতা আর মাতাকে সাক্ষাৎ জানি দেবতা প্রত্যক্ষ,
করিবে দোঁহার সেবা, কায়-মনে, তনয় সুদক্ষ॥
শুনাবে মৃদুলবাণী, প্রিয় আচরিবে অহরহ।
সৎপুত্র কুলপাবন হইবে দোঁহার আজ্ঞাবহ॥
মাতাই পরমগুরু, অন্য-সনে তুলনা-রহিতা।
পৃথ্বী হতে গুরু মাতা, আকাশ হইতে উচ্চ পিতা॥
যেই ক্লেশ সহেন গো পিতা-মাতা সন্তানের তরে,
শুধিতে না পারে তাহা কোনোজন শতেক বৎসরে।
জ্যেষ্ঠ ভ্রাতা পিতাসম, ভার্যাপুত্র শরীর আপন।
দাসবর্গ ছায়াসম, কন্যাগুলি কৃপার ভাজন॥
ইহাদের কারো উপদ্রবে কভু হলে জ্বালাতন,
সহিবে ধৈরজ ধরি বিচলিত করিবে না মন॥
অতিবাদ সহিবে, অবজ্ঞা করিবে না কোনোজনে।
ধরি এই মর্ত্যদেহ, বৈরী করিবে না কারো সনে॥

## দ্বিতীয় অধ্যায়

যতদিন না হয় বিবাহে বাঁধা, অর্ধ থাকে নর।
বালকে না হলে ভরা, শ্মশানের মতো হয় ঘর॥
সন্তানের জননী বলিয়া ভার্যা, সম্মানের পাত্রী,
পূজনীয়া, গৃহের বিমল দীপ্তি. মঙ্গলের ধাত্রী ;—
দেখিলে ঘুচিয়া যায় নয়নের খেদ।
স্ত্রীয়ে আরে শ্রীয়ে নাই অনুমান ভেদ॥
সর্বাঙ্গসুন্দরী বিবাহিবে নর সুশীলা-সরলা।
মূল্যে কেনা যেই কন্যা পত্নী তারে নাহি যায় বলা।
পরস্পর ব্যভিচারী হইবে না থাকিতে জীবন ;—
স্ত্রী-পুরুষ-মাঝারে ইহাই জেনো ধর্ম-সনাতন॥
দোঁহা-প্রতি দোঁহে সদা সেইরূপ করিবে যতন,
বিচ্ছেদ ঘটিয়া যাতে অন্য-পানে নাহি টলে মন।
স্বামীতে সন্তুষ্ট জায়া, জায়াতে সন্তুষ্ট আর পতি ;
হেন সুখাবহ গৃহ কল্যাণের চির-নিবসতি॥
সে-ই ভার্যা যে পতিপ্রাণা,
সে-ই ভার্যা যে পুত্রকন্যাবতী ;
শুদ্ধ মনে সতত যে শুনি চলে, যাহা বলে পতি॥

যাহা-তাহা ভাষিবে না, করিবে না কলহ-বিবাদ।
অতিব্যয়ী ইহবে না, ধর্ম-অর্থে সাধিবে না বাদ॥
পতির মঙ্গল আর প্রিয়কার্যে সতত নিযুক্তা ;
সদাচার যে নারী সংযতেন্দ্রিয়া, সর্বদোষ-মুক্তা ;
সেই নারীরত্ন তিনকুলের উজ্জ্বল করে মুখ।
ইহলোকে লভে কীর্তি, পরলোকে অনুপম সুখ॥
পতিবাক্য শুনি চলা স্ত্রীজাতির পরম ধরম।
সাধ্বী-সতী জায়া ত্যজি, পতি হয় পাপীর অধম॥
স্ত্রীজনের গাত্রে যেন দুঃসঙ্গের না লাগে পরশ ;
কাঁদায় উভয় কুল লোকে যদি রটে অপযশ॥
কি করিবে অবরোধ। অরক্ষিতা চির-অরক্ষিতা।
আপনাকে আপনি, যে রক্ষা করে সেই সুরক্ষিতা॥
অগ্রজের যিনি ভার্যা, গুরুপত্নী যেন আর্যা—
দেখিবেন তাঁরে ছোট ভাই
কনিষ্ঠের ভার্যা যিনি, পুত্র-বধূ-সমা তিনি
অগ্রজের ; ইহা জানা চাই ॥

## তৃতীয় অধ্যায়

স্ত্রী-পুত্র পালিবে গৃহী যত্ন-সহকারে।
বিদ্যাভ্যাস করাইবে পুত্র সবাকারে॥
স্বজন-বন্ধু-বান্ধব করিবে পোষণ।
গৃহী রে জানিবে এই ধর্ম-সনাতন॥
কন্যাকেও যতনে শিখাবে বিদ্যা,
পালিবে আদরে।
ধন-রত্ন সহিতে সঁপিয়া দিবে সুপণ্ডিত বরে॥
যেমন পতির হাতে পড়ে নারী, তেমনি সে হয়।
সমুদ্রে পড়িলে নদী, হয়ে যায় লবণাম্বুময়॥
জানে না স্বামী কি বস্তু
স্বামি-সেবা জানে না কেমন ;
ঘৃণাক্ষরে জানে না
কাহারে বলে ধরম-শাসন
হেন যে দুহিতা জ্ঞান-বিরহিতা বালিকা নিতান্ত ;
তাহার বিবাহ দিতে মতিমান্ পিতা রবে ক্ষান্ত॥

স্থির করিবার কালে বিবাহের পাত্র,
পণ না লইবে পিতা কপর্দক-মাত্র॥
লোভের পড়িয়া টানে লয় যদি পণ,
কন্যা-বিক্রয়ের পাপে হয় নিমগন॥

## চতুর্থ অধ্যায়

শুক্লকেশ যাহার সে নহে বৃদ্ধ ;
দেবতা-সকলে
তাহারাই জানে বৃদ্ধ—
যৌবনেই বিদ্যা যার ফলে॥
মৌনে মুনি না হয়
না হয় মুনি জটাজুট-ভারে।
আপনারে পছানে যে বিচক্ষণ,
মুনি বলি তারে॥
আপনারে করিবে না হেয়জ্ঞান
ধনহীন বলি।
আমরণ শ্রী করিবে অন্বেষণ,
বাধাবিঘ্ন দলি॥
আত্মবশ সবই সুখ
পরবশ দুঃখ অবিরাম।
সুখ-দুঃখ কারে বলে
দু-কথায় বলিয়া দিলাম॥
মূলক্ষয় করিবে না অতি লোভে,
মূল খোয়াইলে,
আপনি ডুবিবে, অন্যে ডুবাইবে,
বিপত্তি-সলিলে॥
যৌবনেই ধর্ম-ধন সঞ্চিবে
জীবন অনিশ্চিত।
কে জানে কাহার আজ
মৃত্যুকাল হবে উপস্থিত॥
সুচরিত্র-সুশীল প্রসন্ন-মনা
আত্মজ্ঞ-সুমতি,
ইহলোকে লভে মান
পরেলোকে অনুত্তম গতি॥

সত্য-দান-তপস্যা
এ তিন যার অঙ্গের ভূষণ ;
বাক্য-মন বশে যার,
সেই লভে ব্রহ্মনিকেতন॥
প্রশান্ত যাহার মন ; ধর্মে সদারত ;
কাজ-কর্মে কাটে দিন যাহার নিয়ত,
অধর্মে সে নাহি করে হৃদয়ে পোষণ।
পাপে নাহি হয় কভু স্খলিত-চরণ॥
ধর্মে-অর্থে ঠেলিয়া যে ইন্দ্রিয়ের পাছু-পাছু ধায়,
ধন-প্রাণ, স্ত্রী-পুত্র, শ্রী-শোভা, সব শীঘ্র সে হারায়॥
বন্ধু সে-ই আপনার, আপনি, যে আপনার হাতে।
বন্ধু-শত্রু দুইই জেনো ফিরিছে আপন সাথে-সাথে॥
লভিয়া উত্তম জন্ম—ইন্দ্রিয়-সৌষ্ঠব চমৎকার,
আত্মহিত যে না বোঝে, আত্মঘাতী সে একপ্রকার॥
তেমনি করিবে কাজ, যৌবনের হইতে উন্মেষ,
সুখে যাতে কাটাইতে পার কাল শুক্ল হলে কেশ॥
করিবে তেমনি কাজে সমস্ত জীবন অবসান,
সুখী হতে পার যাতে পব-লোকে করিয়া প্রয়াণ॥
ইচ্ছিবে না মৃত্যু কভু, ইচ্ছিবে না পরমায়ু-ভোগ।
প্রতীক্ষা করিবে কাল ভৃত্য-যথা প্রভুর নিয়োগ॥

## পঞ্চম অধ্যায়

প্রবাহিত রাখি হৃদে সন্তোষের নদী,
হইবে সংযত-চিত্ত সুখ চাও যদি॥
সন্তোষ সুখের মূল ইথে নাহি ভুল।
অসন্তোষই যতকিছু অসুখের মূল॥
মূর্খেরাই অসন্তোষে মনে দেয় স্থান।
সন্তোষ করেন সার যেজন ধীমান॥
অন্ত কভু নাহি জানে দুরন্ত পিয়াস।
সন্তোষ কেবলি এক সুখের নিবাস॥
কালচক্রে সুখ-দুঃখ ঘুরে দিবারাতি।
সুখে লবে ক্রোড় পাতি, দুঃখ বুক পাতি॥
আসে-যায় সুখ-দুঃখ নাহি রহে স্থির।
দুয়েরই বিহার-ভূমি মর্ত্যের শরীর॥

সুখ-দুঃখ প্রিয়া-প্রিয় যা আসে যখন,
সেবিতে অজিত-চিতে তাহাই তখন॥
অতি হৃষ্ট হইবে না প্রিয়-সমাগমে।
অপ্রিয়ে হবে না ম্লান ব্যথিয়া মরমে॥
করিবে না হাহুতাশ হলে অনটন।
ধর্ম ত্যজিবে না কভু থাকিতে জীবন॥
সন্তাপে শরীর হয় রোগের-নিবাস ;
রূপ যায়, বল যায়, বুদ্ধি পায় নাশ॥

## ষষ্ঠ অধ্যায়

আপন পৌরুষ কিম্বা যশের বিস্তার ;
অন্যের কথিত কোন গুপ্ত সমাচার ;
সাধিত বা হয় যাহা পর-হিত-তরে ;
ধর্ম না প্রকাশিবে কাহারো গোচরে॥
সত্য, মৃদু, প্রিয়, হিতকর বাক্য, কহিবে সজ্জন।
আপনার প্রশংসা, পরের নিন্দা করিবে বর্জন॥
সত্যই যাহার ব্রত ; পরদুঃখে মন যার গলে,
কাম-ক্রোধ বশে যার, তিনলোক তার করতলে॥
নিস্পৃহ যে পরধনে ; পরদারে মন নাহি টলে ;
দম্ভ-মাৎসর্য-বিহীন ; তিন তার করতলে॥
যুদ্ধে যে না ভয় পায়, সংগ্রামে না পরাঙ্মুখ হয়,
ন্যায়যুদ্ধে মরেও যদি সে, করে তিনলোক জয়॥
সত্য কবে. প্রিয় কবে. নাহি কবে অপ্রিয় যে সত্য।
প্রিয় মিথ্যা না কহিবে ; সার এই ধরমের তত্ত্ব॥
শরীরের শোধন সলিলে হয়, সত্যে শোধে মন।
বিদ্যাতপে শোধে আত্মা, জ্ঞানে হয় বুদ্ধির শোধন॥
মনে ধরি এক ভাব, অন্যভাবে যে খেলে চাতুরী
কি না করে মহাপাপ চোর সে আপনে করে চুরি॥
সত্য-সম ধর্ম নাই, শ্রেষ্ঠ কিছু নাই সত্য হতে।
মিথ্যার মতন নাই হেয় বস্তু এ তিন জগতে॥
প্রিয় হয় অর্থ দিয়ে, প্রিয় হয় প্রিয় আলাপিয়ে।
অপ্রিয় হিতের, হায় কেহ নাই কহি এ শুনি এ॥

## সপ্তম অধ্যায়

সাক্ষাতে যা দেখা যায়, শুনা যায়, সাক্ষ্য তারি নাম।
সত্য যদি কহে সাক্ষী, ধর্মার্থ না হয় তারে বাম॥
যা দেখেছ যা শুনেছ কহিবে তাহাই ঠিকঠাক্।
কিছুতেই সাক্ষীর নিস্তার নাই বিনা সত্যবাক্॥
সাক্ষ্য দিতে দাঁড়াইয়া অন্তরাত্মা যাহার না ডরে।
তার মতো শ্রেষ্ঠ নর দেবতারা জানে না অপরে॥
মনে করিও না তুমি, ওহে বাপু "একা আছি আমি"।
মৌন থাকি দেখিছেন—সব, বিভু অনতর-যামী॥

## অষ্টম অধ্যায়

কল্যাণ বুঝিবে যাহা, তাহাই ধরিয়া রবে আঁটি,
পাপে কভু করিবে না প্রতিপাপ, সদা রবে খাঁটি॥
অক্রোধে জিতিবে ক্রোধ, অসাধুতা গুণে।
অসত্য জিতিবে সত্যে, কদর্যে শোভন সদ্‌গুণে॥

সুখ-দুঃখ-মাঝারে যে ধরি থাকে হাল ;
সজ্জন-সেবায় আর কাটে যার কাল ;
সত্য আর সাধুতার নির্মল বাতাসে ;
ধর্ম-পথে বুদ্ধি তার উজ্জ্বল প্রকাশে॥
মূর্খ-সহবাসে হয় মোহের সংক্রম।
ধর্মের আকর-ভূমি সাধু-সমাগম॥

মোহে পড়ি যেইজন হিতবাক্য অবহেলা করে ;
হাহুতাশ করিয়া সে দীর্ঘসূত্রী, অনুতাপে জরে॥
সাধুর বাক্য যে হেলি, অসাধুর বাক্য শুনি চলে,
অচিরে তাহার দুঃখে বন্ধুজন ভাসে অশ্রুজলে॥

কৃতজ্ঞ যে মতিমান কাজকর্মে পটু ;
জানে না কাহাকে বলে ব্যবহার কটু ;
লভে সে বিমল কীর্তি লোকের নিকটে ;
এ জনমে কভু তার অনর্থ না ঘটে॥

কৃতঘ্নের কোথা যশ, কোথা স্থান, কোথায় বা সুখ।
অতি বড় পাতকী সে, তাহার দেখিতে নাই মুখ॥

## নবম অধ্যায়

খাবার বাঁটিয়া খায় যেইজন সবার সহিত ;
দিতে-থুতে ভালোবাসে, ভোগী-সুখী হিংসা-বিরহিত
আপনি খাইয়া, অন্যে খাওয়াইয়া ভাসে তৃপ্তি-নীরে,
নিরন্তর আরোগ্যে বিরাজ করে তাহার শরীরে॥
যে যেমন পাত্রে আর যে যেমন চিত্তে করে দান,
পরলোকে লভে সে তাহার ফল সেই পরিমাণ।
দানের সমান, বৎস, সুদুষ্কর কিছু নাহি আর।
মহাতৃষ্ণা ধন-তরে, মহাকষ্ট উপার্জনে তার,
অন্যায়ে যে লভি ধন, দান-ধর্ম করে অনুষ্ঠান ;
মহদ্ভয় হইতে সে কদাপি না পায় পরিত্রাণ॥
ন্যায়াজিত ধনে আচরিবে সদা জ্ঞান যাহা বলে।
অন্যায়ে যে জিয়ে, তাঁর সব ধর্ম যায় রসাতলে।
যথাশক্তি অন্ন দিবে, কষ্ট সবে, হবে ধর্মে রত।
যথাযোগ্য সম্মান, সবার প্রতি করিবে নিয়ত॥
দিবে সবে যাহার যা সদ্য প্রয়োজন।
পরিশ্রান্ত-জনে দিবে বসিতে আসন॥
শয্যা দিবে তাহারে—যে রোগে অবসন্ন।
তৃষ্ণাতুরে দিবে জল ক্ষুধাতুরে অন্ন॥
সর্বাপেক্ষা অন্নদান করি দাতা তৃপ্তি লভে প্রাণে।
ভূমি-দানে মহাপুণ্য, তাহার অধিক বিদ্যাদানে॥
হও যদি বুদ্ধিমান, চাও যদি শ্রেয়,
দীন-অন্ধে-কৃপাপাত্রে, দিবে যাহা দেয়—
দিবে মাখিবার তৈল, দিবে আর থাকিবার ঠাঁই .
দিবে অন্ন-পানীয়-ঔষধ-পথ্য যাহার যা চাই॥
না দেখি দুঃখী স্বজনে, যেইজন অন্যে করে দান,
দেখিতে তা মধু, আস্বাদনে বিষ, ধর্মের সে ভান॥

## দশম অধ্যায়

মনোদুঃখ জ্ঞান-বলে, দেহ-দুঃখ হানিবে ঔষধে।
জ্ঞানী দেখে পরাগতি ; শোকানল তারে না দগধে॥
মান ত্যজি প্রিয় হয়, ত্যজি আর ক্রোধ
পশ্চাত্তাপের হাত এড়ায় সুবোধ॥

কামনা যে ত্যজে তার সবধন মিলে।
সুখের প্রবাহ বহে লোভ তেয়াগিলে॥
ক্রোধ সুদুর্জয় শত্রু, লোভ-ব্যাধি জানে না বিরাম
সর্ব-হিতকারী সাধু, অসাধু তো নির্দয়েরই নাম॥
জিতেন্দ্রিয় শান্ত নর, বিপাকে না পড়ে বারেবার।
পরস্ত্রী দেখিলে, আর জ্বলিয়া না হয় ছারখার॥
ঈরিষায় জ্বলে যে পরের ধনে, রূপে, সু-সন্তানে,
সুখে, মানে, কুলে, বীর্যে, ব্যাধি তার অন্ত নাহি জানে
শত্রুতা সাধে সে নর বন্ধুজন-সনে,
গুণিজনে দেখে আর বিদ্বেষ-নয়নে ;
নাস্তিক, কপট, শঠ, নীচ, দুরাশয় ;
তাহারেই নরাধম সর্বলোকে কয়॥
অকার্যেই কার্য আর কার্যই-অকার্য যার চক্ষে,
বালক সে স্বেচ্ছাচারী, সুখ বলি দুঃখ পোষে বক্ষে॥

## একাদশ অধ্যায়

ধৈরজ, সংযম, ক্ষমা দেহ-মন-শুদ্ধি ;
অচৌর্য-অক্রোধ-সত্য-বিদ্যা আর বুদ্ধি ;
সমস্ত ইন্দ্রিয় আর আপনার বশে ;
ধরমের লক্ষণ জানিবে এই দশে॥
পাপে লজ্জা স্বাভাবিক—তাহা যে না ছাড়ে ;
পাপ যে দেখিতে নারে ; শ্রী তাহার বাড়ে।
লজ্জা গেলে ধর্ম যায় সেইসঙ্গে চলি।
ধর্ম গেলে শ্রী পলায় কাটিয়া শিকলি॥
কারো কোনো গুণে যে না দোষারোপ করে ;
কৃতজ্ঞ হৃদয়ে আর উপকার স্মরে
সতত কল্যাণ-পথে করে বিচরণ ;
সুখ-শান্তি-ধর্ম-স্বর্গ লভে সেইজন।
দণ্ডের সবাই বশ ; খাঁটি লোক বিরল এ-ভবে।
দণ্ডের ভয়েই ত্রিভুবন চলে বিনা উপদ্রবে॥
অন্যায় করিলে দণ্ড অপযশ রটে সর্বজন ;
স্বরগে কপাট পড়ে ; করিবে না তাহা কদাচন॥
ক্ষমা বশীকরণ, ক্ষমা পরমধন।

ক্ষমা অশক্তের গুণ, শক্তের ভূষণ॥
আপনার সমান দেখিবে অন্যে, যে চাহে কল্যাণ।
সুখ-দুঃখ, ধরা-মাঝে, আত্মপর উভয়ে সমান॥
পরদারে মাতৃসম দেখে যেইজন।
পরের সামগ্রী দেখে লোষ্ট্রের মতন।
সকল মনুষ্যে দেখে আপনার-সম।
তাহার দেখাই দেখা—তারে করি নম॥

## দ্বাদশ অধ্যায়

পরে-নিন্দি সাধু হয় যেমন দুঃখিত
দুর্জন তেমনি হয় হর্ষে পুলকিত॥
বিপদের মাঝারে ব্যথে না যার চিত্ত ;
কাজকর্মে সুনিপুণ উদ্যোগী যে নিত্য ;
প্রমাদ-বিহীন আর বিনয়ী যে জন ;
কল্যাণ তাহার গৃহে করে সঞ্চরণ॥
থাকিতে ধন-সমৃদ্ধি রাজ্য সুবিশাল,
অবিনয়ে হত হইলা কত মহীপাল॥
বনবাসে কত রাজা দহি মনাগুনে,
ফিরিয়া পাইল রাজ্য বিনয়ের গুণে॥
অন্তরাত্মা তোমার সন্তোষ মানে যেইরূপ কাজে
করিবে তা সযতনে , করিবে না হৃদে যাহা বাজে॥
প্রাণপণ যতনে ধরম-কার্য সাধয়ে যে কেহ ;
সিদ্ধি যদি নাও লভে, পুণ্য লভে নাহিকো সন্দেহ॥

## ত্রয়োদশ অধ্যায়

বিষয়ের টানে পড়ি ইন্দ্রিয় দৌড়ায় যবে তথি ;
টানিয়া রাখিবে তারে, অশ্বে যথা নিপুণ সারথী॥
মন যদি ছুটি চলে ইন্দ্রিয় যেদিকে যবে ধায়,
ডুবাইয়া দেয় জ্ঞান, বায়ু যথা তরণী ডুবায়॥
উপভোগে শান্তি নাহি মানে কভু কামনা কাহারো।
অনলে ঢালিলে ঘৃত, নিভে না সে, জ্বলি উঠে আরো।

ক্ষরিলে ইন্দ্রিয় কোনো বুদ্ধিও ক্ষরিতে শুরু করে ;
কলসের ছিদ্র দিয়া জল যথা ক্রমশ নিঃসরে॥
না সেবিলে, তেমন না আসে বশে, ইন্দ্রিয় উদ্দাম,
দৃঢ় করে যেমন, থাকিলে ধরি জ্ঞানের লাগাম॥
কাম-ক্রোধ-পর নর, মূর্খ বা বিদ্বান্ হোন তিনি,
হেলায় বিপথে লয়ে যায় তাঁরে চতুরা কামিনী॥
দুর্দান্ত ইন্দ্রিয় দশ, সংযমে করিয়া বশ,
মন্ করি জ্ঞানের অধীন ;
উপায় করিয়া ধার্য সাধিবে সকলকার্য
কলেবর না করিয়া ক্ষীণ॥

## চতুর্দশ অধ্যায়

কারো প্রতি যে না করে পাপাচার বাক্য-মন-কর্মে
সংযত-সুধীর সেই পুণ্যবান্ লভে পর-ব্রহ্মে॥
পুণ্য করি পুণ্যকীর্তি, পুণ্য-নিকেতনে যায় চলি।
পুণ্যে প্রাণ ধরে লোক, পুণ্যকে প্রাণদাতা বলি।
পাপ যে চিন্তয়ে মনে, করে কাজে, মুখে আর বলে
অধর্মে ডুবিয়া তাঁর সব গুণ যায় রসাতলে॥
মনোবাক্যে-কর্মে যাঁরা না করেন পাপ-আচরণ,
তাঁহারাই তপস্বী, তপস্যা নহে দেহের শোষণ॥
ধর্মেই আনন্দ যাঁর, ধর্মেই থাকেন যিনি জিয়া ;
ধর্মাত্মা তাঁরেই বলি ; সদাই প্রসন্ন তাঁর হিয়া॥
আত্মা যাঁর পাপ হইতে বিরত, নিরত লোকে হিতে
কি প্রকৃতি, কি বিকৃতি তিনিই তা পাবেন বুঝিতে॥
প্রজ্ঞা যাঁর নয়ন, নির্দোষ তাঁর সমুদয় কর্ম।
ছাড়েন বিষয়-স্পৃহা ইচ্ছামতে ; ছাড়েন না ধর্ম॥
পাপাত্মা ইচ্ছয়ে পাপ, সহস্র বারণ অবহেলি।
শুভাত্মা ইচ্ছেন শুভ, সহস্র পাপের বাধা ঠেলি॥
ধর্মে রাখিলেই—ধর্ম রাখে, নাশিলেই নাশে জীবে ;
হত হয়ে ধর্ম না হানুন বাজ—ধর্মে না হানিবে॥
ধর্ম সেই সুহৃৎ যে মরিলেও নাহি ছাড়ে পাশ ;
আর যতকিছু সব দেহ-সাথে লভয়ে বিনাশ॥
অবিশ্বাসী যেই নর সাধুজনে করে উপহাস—
ধর্ম নাই মনে করি ; নিঃসংশয় তাহার বিনাশ॥

অপমানিত যে হয়, সুখে সে বিরহে বারোমাস
সুখে শোয়, সুখে জাগে, অবমন্তা লভয়ে বিনাশ॥
পাপ করি পাপকীর্তি দহে পাপানলে।
পুণ্য করি পুণ্যকীর্তি বাড়ে পুণ্যফলে॥
অতএব পাপ করিব না বলি হও দৃঢ় ব্রত।
পুনঃপুনঃ পাপাচারে জ্ঞান-বুদ্ধি সব হয় হত॥

## পঞ্চদশ অধ্যায়

সর্বজন প্রশংসিত সাধু আচরণ ;
লোক-বিগর্হিত কার্য পরিবরজন;
আস্তিকতা, ধর্মে আর বিশ্বাস অটল ;
এইগুলি পণ্ডিতের পরিচয়-স্থল॥
ক্ষমাই পরমা-শান্তি, ধর্মই কল্যাণ মূর্তিমান।
বিদ্যাই পরমা-তৃপ্তি, অহিংসাই সুখের নিধান॥
মনো-বাক্য-দেহ-সমুদ্ভূত কর্ম শুভাশুভ-কর।
উচ্চ-নীচ-মধ্যম ত্রিবিধ গতি তাহে লভে নর॥
পরদ্রব্য মনে ধ্যান ; পরানিষ্ট-চিন্তা অনুদিন
দেহাদিতে অতিমায়া ; মানসিক পাপ এই তিন॥
পরোক্ষে পরের নিন্দা , বাঁধন-বিহীন বাক্যালাপ,
কটু কথা ; মিথ্যা কথা, এই চারি বাচনিক পাপ॥
পরধন অপহার ; প্রাণিহত্যা অবিধি-পূর্বক ;
পরদার-সেবা আর ; এই তিন দৈহিক পাতক॥
কারো প্রতি না করে কার্য এই তিনরূপ দূষ্য,
কাম-ক্রোধ সংযমিয়া, সিদ্ধি লভে সুবোধ মনুষ্য॥
পাপ করি যে করে বিহিত অনুতাপ,
ক্রমশ খণ্ডিতা যায় তাহার সে পাপ॥
"আর করিব না" বলি হইলে নিবৃত্ত,
অনুতাপানলে দহি শুদ্ধ হয় চিত্ত॥

# ষোড়শ অধ্যায়

অধার্মিক যেই নর, মিথ্যা কথা জীবিকা যাহার,
হিংসায় সে জন রত, সুখ নাই ইহলোকে তার॥
পাপীরে যদিও দেখ, বিচরিছে অশ্ব-গজ-রথে ;
কষ্টে আর কাটিছে সাধুর দিন ধরমের পথে ;
বারেক না দিবে মন অধর্মে তথাপি।
পাপের কুহকে ভুলে হইবে না পাপী॥
অধর্মের ধন-ঐশ্বর্যে কাঁপি উঠে লোক ;
চারিদিকে মঙ্গলের নিরখে আলোক ;
শত্রুগণে করে জয় ; পূরে অভিলাষ ;
সবই হয় ; কিন্তু পায় সমূলে বিনাশ॥
পরলোকে চাও যদি অমোঘ সহায় ;
কাহুকে না দিয়ো পীড়া কাজে বা কথায় ;
পুত্তিকা যেমন রচে বলমীক ধৈরজ ধরিয়া,
সঞ্চিবে ধরম-ধন অল্পে-অল্পে তেমনি করিয়া॥
পরলোকে সহায় হইয়া কেহ নাহি দিবে দেখা—
পিতামাতা, পুত্রদার, জ্ঞাতিবন্ধু ; ধর্ম রবে একা॥
একাই জনমে নর, একা হয় মৃত।
একাই সুকৃত ভুঞ্জে, একাই দুষ্কৃত॥
কাষ্ঠ-লোষ্ট্র সমান ভূতলে ত্যজি মৃত কলেবর
বন্ধুগণ যায় চলি, ধর্ম হয় পথের দোসর॥
অতএব চাও যদি সহায় পরম,
অল্পে-অল্পে নিতি-নিতি সঞ্চিবে ধরম॥
ধর্মের সহায়ে জীব, সংসার আঁধার
মহাঘোর সুদুস্তর, হয়ে যায় পার॥
এই উপদেশ—এই আদেশ—এই অনুশাসন।
পালিবে ইহা, সঁপিয়া দিয়া কায়-মনোবচন॥

১

ভজন, ঝাঁপতাল

অখিল ব্রহ্মাণ্ডপতি, প্রণমি চরণে তব,
প্রেমভক্তিভরে শরণ লাগি।
দুর্মতি দূর করি শুভ মতি দাও হে, এই বর-দান ভগবান মাগি।
ঘোর নিষ্ঠুর রিপু অন্তরে বাহিরে, ভীত অতি আমি এ অন্ধকারে,
দীনবৎসল তুমি, তার নিজ সেবকে, তব অভয়মুরতি ভয় নিবারে।
বিষয়-মোহার্ণবে মগন হয়ে ডাকি হে, দীনহীনে প্রভু রাখ রাখ,
তব কৃপা যে লভে, কি ভয় ভবসঙ্কটে, কাটি যাবে বিপদ লাখ লাখ॥

২

ভৈরবী, ঝাঁপতাল

অনুপম-মহিম পূর্ণব্রহ্ম কর ধ্যান, নিরমল পবিত্র উষাকালে।
ভানু নব তাঁর সেই প্রেমমুখচ্ছায়া, দেখ ওই উদয়গিরি শুভ্র ভালে।
মধু-সমীরণ বহিছে এই যে শুভদিনে,
তাঁর গুণগান করি অমৃত ঢালে।
মিলিয়ে সবে যাই চল ভগবত-নিকেতনে,
প্রেম-উপহার লয়ে হৃদয়-থালে॥

৩

মিশ্র পবজ, ত্রিতাল

আজি কি হরষ-সমীর বহে প্রাণে! (এ কি)
প্রেমকুসুম ফুটে হৃদিকাননে।
ভগবত-মঙ্গল-কিরণে,
উজল জগত শত বরণে।
'নাথ নাথ' বলি, প্রাণ মন খুলি, গায় সবে একতানে
পুরে দিশি দিশি আনন্দগানে॥

৪

বসন্ত, সুরফাঁক্তা

আনন্দে আকুল সবে দেখি তোমারে।
পুরিল হৃদয় প্রীতি-বিমল-কুসুম-সুবাসে,
তব প্রসাদ সব দুঃখ তাপ নিবারে।
সকল-কলুষ-ভঞ্জন জগ-জন-চিত-রঞ্জন,
তোমারি প্রেম মধুময় জীবন সঞ্চারে॥

৫

কেদারা, চৌতাল

এক প্রথম-জ্যোতি, অতি শুভ্র, পরমব্রহ্ম,
প্রভু সর্বলোকসেতু পরমেশ্বর।
রাজ-রাজ বিশ্বরাজ, আদি কোথায়, অন্ত কোথায়, বিশ্বম্ভর!
মহাব্যোমে তোমারি শাসনে ধাইছে তারা রবি শশী,
ধায় সসাগর মহী, সুমহত যশ ঘোষে।
ভূলোক দ্যুলোক তোমারি রাজ্য, অতুলন তব ঐশ্বর্য,
তুমি মহান্, তুমি পুরাণ, দীন-শরণ মঙ্গলময়॥

৬

ঝিঁঝিট, ঠুংরি

কর তাঁর নাম গান, যত দিন রহে দেহে প্রাণ।
যাঁর হে মহিমা জ্বলন্ত জ্যোতি, জগত করে হে আলো,
স্রোত বহে প্রেমপীযূষবারি, সকলজীবসুখকারী হে।
করুণা স্মরিয়ে তনু হয় পুলকিত, বাক্যে বলিতে কি পারি?
যাঁর প্রসাদে এক মুহূর্তে সকল শোক অপসারি হে।
উচ্চে নিচে, দেশদেশান্তে, জলগর্ভে, কি আকাশে,
"অন্ত কোথা তাঁর, অন্ত কোথা তাঁর" এই সদা সবে জিজ্ঞাসে হে।
চেতননিকেতন পরশরতন, সেই নয়ন অনিমেষ,
নিরঞ্জন সেই, যাঁর দরশনে নাহি রহে দুঃখলেশ হে॥

৭

সাহানা, আড়াঠেকা

কেমনে কহিব, কি সুধাময় শোভা হেরিনু হৃদয়-দুয়ার খুলিয়ে!
অপরূপ অরূপ নাহি যে তুলনা, কী বলিব!
কী সুধাময় শোভা হেরিনু হৃদয়-দুয়ার খুলিয়ে!
দুর্লভ দরশন লাভ হল জীবনে, ধন্য রে তাঁর করুণা, ধন্য রে।
কী সুখে হেরিনু হৃদয়-দুয়ার খুলিয়ে॥

৮

কুকব, কাওয়ালি

গভীর-বেদনা-অস্থির প্রাণ, কর হে আমারে শান্তি দান।
মোচন কর হে পাপ তাপ, ঘুচাও রোদন বিলাপ।
কেবলি তোমারি আশ্রয়ে, তরিব সাগর নির্ভয়ে,
সে যায় যাক. যে থাকে থাক্, শুনে চলি তোমারি ডাক।
তরঙ্গ ঘোর কর হে পার, মন-তরীর হর হে ভার,
তুমি বিনা কর্ণধার কেহ নাহি আর আমার॥

৯

হাম্বীর, সুরফাঁক্তা

ঘোর গহন ভবসঙ্কটে আর কে জীবনসম্বল।
থাকো হে বন্ধু তুমি সঙ্গে, অবিচল ভূধর-আশ্রয়।
ভীষণ সিন্ধুতরঙ্গনাদ নামে তব নীরব,
শরণ যাচি হে করুণাসিন্ধু, আনন্দসাগর।
প্রাণেশ্বর, প্রাণ বিতবো, হৃদিমাঝে আসি বন্ধন ঘুচাও।
আছি নাথ দিবানিশি ওই চরণতলে, প্রসাদে বঞ্চিত কোর না।

১০

কানাড়া, ঝাঁপতাল

চমৎকার অপার জগত-রচনা তোমার,
শোভার আগার বিশ্বসংসার
অযুত তারকা চমকে রতন-কাঞ্চন হার,
কত চন্দ্র, কত সূর্য, নাহি অন্ত তার।
শোভে বসুন্ধরা ধনধান্যময়, হায়, পূর্ণ তোমার ভাণ্ডার।
হে মহেশ, অগণন লোক গায়
"ধন্য তুমি ধন্য" এই গীতি অনিবার॥

১১

সোহিনীবাহার, ঝাঁপতাল

জগত-বন্দনে ভজ, পবিত্র হবে জীবন,
পাইবে অনন্ত ফল, লাভ হবে পরম ধন।
অন্ধতম কে এমন, তাঁরে যে কভু দেখে না,
ধিক্ সে জীবন তার, পাপ-তাপে মগন।
পরম করুণাধার সেই পতিতপাবন,
তাঁর পদে প্রণম, নাহি রহিবে মোহাবরণ।
সুগভীর নিশীথে চন্দ্র সুন্দর মধুর,
শোভয়ে যাঁর শোভায়, কেমন তিনি মনোহরণ।

১২

বিভাস, ঝাঁপতাল

জয় জয় পরব্রহ্ম, অপার তুমি অগম্য,
পরাৎপর তুমি সারাৎসার,
সত্যের আলোক তুমি, প্রেমের আকরভূমি, মঙ্গলের তুমি মূলাধার।
নানারসযুত ভব, গভীর রচনা তব, উচ্ছ্বসিত শোভায় শোভায়,
মহাকবি, আদিকবি, ছন্দে উঠে শশী রবি, ছন্দে পুন অস্তাচলে যায়।
তারকা কনককুচি, জলদ-অক্ষর রুচি, গীতলেখা নীলাম্বর-পাতে,
ছয় ঋতু সম্বৎসরে, মহিমা কীর্তন করে, সুখপূর্ণ চরাচর সাথে।
কুসুমে তোমার কান্তি, সলিলে তোমার শান্তি, বজ্ররবে রুদ্র তুমি ভীম,
তব ভাব গূঢ় অতি, কি জানিবে মূঢ়মতি, ধ্যায় যুগযুগান্তে অসীম।

আনন্দে সবে আনন্দে, তোমার চরণ বন্দে, কোটি সূর্য কোটি চন্দ্রতারা,
তোমারি এ রচনারি, ভাব লয়ে নরনারী, হা হা করে, নেত্রে বহে ধারা।
মিলি সুর নর ঋভু, প্রণমি তোমায় বিভু, তুমি সর্বমঙ্গল-আলয়,
দেও জ্ঞান, দেও প্রেম, দেও ভক্তি, দেও ক্ষেম, দেও দেও ও-পদ-আশ্রয়।

১৩
আসোয়ারী, ঝাঁপতাল

জাগো সকল অমৃতের অধিকারী,
নয়ন খুলিয়ে দেখ করুণানিধান, পাপতাপহারী।
পূরব অরুণ-জ্যোতি মহিমা প্রচারে,
বিহগ যশ গায় তাঁহারি।
হৃদয়-কপাট খুলি, দেখ রে যতনে,
প্রেমময় মুরতি জন-চিত্ত-হারী।
ডাক রে নাথে, বিমল প্রভাতে,
পাইবে শান্তির বারি॥

১৪
ভৈরবী, চৌতাল

জ্ঞানময় জ্যোতিকে যে জানে সেই সত্য জানে।
তাঁরে যেই হৃদে ধ্যায়ে, সেই পায় অচল শরণ।
এক প্রথম তেজ সেই, একেরই অসংখ্য কিরণ,
কতই মঙ্গল জ্ঞান ধরম প্রীতি কান্তি ছায় ভুবন।
গায় তাঁহারে সর্বলোক, মধ্যে সেই বিশ্বলোক, অন্ত কেহ নাহি পায়।
যাচি চরণারবিন্দ, দেহি মে কৃপা-আনন্দ,
আর কার দ্বারে যাব, তুমি সবার দারিদ্র্যভঞ্জন॥

১৫

কাফি, সুরফাঁক্তা

দীন হীন ভকতে, নাথ, করো দয়া,
অনাথনাথ তুমি, হৃদয়রাজ, বিরাজো নিশিদিন হৃদিমাঝে।
তব সহবাস-আশে, আনন্দে হৃদয় ভাসে,
তোমা-বিনা নিশিদিন মন নাথ নাথ ধ্যায়ে॥

১৬

খট, একতালা

ধন্য দেব পূর্ণব্রহ্ম, প্রাণেশ্বর দীনবন্ধু,
দয়াসিন্ধু করুণানিধি, ব্যাকুল-চিতবারি হো!
ভগবজ্জন হৃদ্-রঞ্জন, পাবন জগজীবন,
প্রভু পরমশরণ, পাপী-গতি, আশ্রিত-ভয়হারী হো।
অচ্যুত আনন্দধাম, সত্যাশ্রয় সত্যকাম,
জাগ্রত জীবন্ত দেব, সেবক-কাণ্ডারী,
জ্ঞানানল দীপ্যমান, হৃদাধার হৃদয়েশ্বর,
ভবতারণ হরি কৃপালু, ভকত-মন-বিহারী হো!
অবিনশ্বর পুরাণ পুরুষ, ভগবান ভক্তবৎসল,
কল্যাণ অমব বিশ্বভুবনধারী,
জীবিতেশ হৃদয়রতন, পরমায়ন সত্যপুরুষ,
সদানন্দ জগদ্‌গুরু, জগজন-হিতকারী হো!

১৭

তিলককামোদ, চৌতাল

নয়ন বাহিয়া ঝরে ঝরনা শত,
পেয়ে তব করুণামৃত, তপত এ হৃদিকমলে।
দীনজনের প্রাণবন্ধু, তোমারে পাইলে,
কী ধন না পাই, আনন্দসিন্ধু হৃদে উথলে॥

১৮

কেদারা. চৌতাল

বহিছে কৃপাপবন তোমার, যার হিল্লোলে দুখ পলায়,
সুখসাগরে তরঙ্গ উঠে।
মন্দ মন্দ বরিষে অমৃত, যাতনা অপহৃত, প্রেমকুসুম ফুটে।
সেবিয়ে করুণাবাত, সুখেতে নিশা প্রভাত,
মুক্ত হইয়ে মন-উৎস ছুটে।
কেবলি তারি গুণে জীবন ধরে আছি, নহিলে হৃদয় টুটে ।

১৯

মেঘমল্লার, সুরফাঁক্তা

বিশ্বভুবনরঞ্জন ব্রহ্ম পরমজ্যোতি,
অনাদি দেব জগপতি, প্রাণের প্রাণ!
কতই কৃপা বরষিছ, প্রাণ জুড়ায় সুমধুর প্রেমসমীরে,
দুখতাপ সকলি হয় অবসান।
সবাকার তুমি হে পিতা বন্ধু মাতা,
অনন্ত লোক করে তব প্রেমামৃত পান।
অনাথশরণ এমন আর কে বা তোমা-হেন,
ডাকি তোমারে. দেখা দাও প্রভু হে কৃপানিধান॥

২০

জযজয়ন্তী, ত্রিতাল

বিষয়ের তমোজাল করে আছে নিশাকাল,
কেমনে হইব পার সংসারসাগর এ।
তুমি বিনা কর্ণধার দেখি নে কাহারে আর,
অখিলতারণ তুমি, কোথা হে এ সময়ে?
সান্ত্বনার দিক্ আঁধার বিষাদ-ঘনোদয়ে,
সম্পদ তড়িৎ-সমান উন্মীলি নিমীলয়ে।
পাপতিমির নাশিয়ে, জ্ঞানালোক প্রকাশিয়ে,
দেখা দাও ওহে নাথ, মোর অন্ধ হৃদয়ে॥

২১

নারায়ণী, যৎ

ভজ রে ভজ রে ভবখণ্ডনে, ভজ রে বিশ্বজনবন্দনে,
জগতরঞ্জন ভকতচিত্তবিনোদনে, মোদনে পালনে তারণে,
প্রণতজন-সৌভাগ্যজননে।
শুদ্ধসত্ত্ব জ্যোতির্ময় জ্ঞানে, মুক্তিদাতা জগত-প্রাণে,
অন্তরযামী নিত্য পুরাণে, শাশ্বত বিভু কৃপানিধানে,
পূর্ণ ব্রহ্ম সনাতনে, সমস্তপাতকনাশনে,
সর্বলোকাশ্রয়প্রভবে, সত্যাত্মনে, প্রেমাত্মনে॥

২২

ইমনকল্যাণ, চৌতাল

সকল মঙ্গলনিদান, ভবমোচন, অরূপ, চেতনরূপে বিরাজো।
তুমি অকৃত, অমৃতপুরুষ, বিশ্বভুবনপতি, সুন্দর অতি অপূর্ব।
জীবজীবন, দীনশরণ, দুঃখসিন্ধুতারণ হে।
কৃপা বিতর কৃপাসাগর, তার ভব-অন্ধকারে।
অনুপম, শাশ্বত আনন্দ, তুমি জগজীবন,
আকুল-অন্তরে তোমারে চাহে।
পরমব্রহ্ম পরমধাম, পরমেশ্বর সত্যকাম,
পরমশরণ, চরমশান্তি, তুমি সার॥

২৩

ভৈরব, সুরফাঁক্তা

সব দুঃখ দূর হইল তোমারে দেখি—
এ কী অপার করুণা তব! প্রাণ হইল শীতল বিমল সুধায়।
সব দেখি শূন্যময়, না যদি তোমারে পাই,
চন্দ্র সূর্য তারক জ্যোতি হারায়।
প্রাণসখা, তোমা সম আর কেহ নাহি,
প্রেম-সিন্ধু উথলয় স্মরিলে তোমায়।
থাকো সঙ্গে অহরহ, জীবন করো সনাথ,
রাখো প্রভু জীবনে মরণে পদছায়॥

# জীবনীপঞ্জি

জন্ম : দ্বিজেন্দ্রনাথ ছিলেন কলকাতা-জোড়াসাঁকোর দেবেন্দ্রনাথ ঠাকুর ও সারদা দেবীর দ্বিতীয় সন্তান এবং জ্যেষ্ঠ পুত্র। বাংলার জমিদার বংশের পারিবারিক প্রথায় জ্যেষ্ঠ পুত্রসন্তানের উত্তরাধিকার চিহ্নিত করার লক্ষ্যে তাঁর নাম রাখা হয়েছিল পিতা ও পিতামহের নামের প্রথম অক্ষর 'দ' দিয়ে। ঠাকুরদের গৃহদেবতা ছিলেন লক্ষ্মীজনার্দন শিলা। এই বংশের নামকরণেও বৈষ্ণব-পরম্পরা লক্ষ্য করা যায়। তাঁর জন্ম তারিখ ষোলো মার্চ, আঠারোশো চল্লিশ। তিনি ছিলেন একুশ বছরের কনিষ্ঠ রবীন্দ্রনাথের অগ্রজ, বড়োদাদা।

শিক্ষা : উনিশ শতকে শ্রীমন্ত অভিজাত বংশে গৃহপাঠশালা ও গৃহশিক্ষার ব্যবস্থা থাকত। দ্বিজেন্দ্রনাথ যথারীতি গৃহেই প্রাথমিক শিক্ষা লাভ করছিলেন। তখনও শিশু ও বালকদের পাঠোপযোগী পুস্তকাদি বিশেষ ছিল না। বাংলায় 'নীতিকথা' পড়িয়ে পন্ডিতমশাই তাঁকে সংস্কৃত পড়ালেন। 'মুগ্ধবোধ', 'কুমারসম্ভব', 'রঘুবংশ', 'মেঘদূত' পড়বার পর তিনি সেন্ট পলস্ স্কুলে সেকেন্ড ক্লাসে ভর্তি হয়ে দু-বছর পরে এন্ট্রান্স পরীক্ষা দিয়ে হিন্দু কলেজ বা বর্তমান প্রেসিডেন্সি কলেজে ভর্তি হন। দ্বিজেন্দ্রনাথ জানিয়েছেন যে প্রাতিষ্ঠানিক লেখাপড়া তাঁর ভালো লাগত না। রসহীন ইতিহাস অধ্যয়ন, নিয়মমাফিক গণিত তাঁর ভালো লাগত না। ত্রিকোণমিতি ও মেনসুরেশন তাঁর ভালো লাগত এবং বাড়িতে এই দুই বিদ্যার চর্চা তিনি করতেন। মেটকাফ্ হল প্রতিষ্ঠায় দ্বারকানাথ অর্থ দান করেছিলেন, এ কারণে, তাঁর বংশধরেরা ওই হলের গ্রন্থাগার থেকে পড়বার জন্য ইচ্ছেমতো বই নিতে পারতেন। দ্বিজেন্দ্রনাথের যা ভালো লাগত, তা তিনি বাড়িতে বসেই পড়তেন, ফলে ক্লাস কামাই হত। প্রাতিষ্ঠানিক বিদ্যাচর্চার প্রতি বীতরাগে, তাঁর স্মৃতিচারণ অনুসারে তিনি সিপাহি বিদ্রোহের দু-বছর আগে প্রাতিষ্ঠানিক লেখাপড়ায় ইস্তফা দেন। এই হিসেবে, তিনি এগারো বছর বয়সে 'কুমারসম্ভব', 'রঘুবংশ' ইত্যাদি শেষ করে সেন্ট পলস্ স্কুলে ভর্তি

হন; তেরো বছর বয়সে এন্ট্রান্স পরীক্ষায় উত্তীর্ণ হন ও পনেরো বছর বয়সে হিন্দু কলেজের লেখাপড়ায় ইস্তফা দেন। প্যারীমোহন মুখোপাধ্যায় ও রমেশচন্দ্র মিত্র তাঁর সহপাঠী ছিলেন। এঁদেরও জন্ম আঠারোশো চল্লিশে। অতঃপর দ্বিজেন্দ্রনাথ স্বশিক্ষায় শিক্ষিত হয়ে বিচিত্র বিদ্যায় অসাধারণ পারঙ্গম হয়ে ওঠেন। বিষয়ানুরাগ অপেক্ষা জ্ঞানচর্চাই তাঁর জীবনের ব্রত হয়ে ওঠে। কাব্য, সাহিত্য, দর্শন, গণিত, ত্রিকোণমিতি, সংগীত, চিত্রকলা -ইত্যাদি জ্ঞানচর্চার নানা ক্ষেত্রে তাঁর বিচরণ ছিল অবাধ।

বিবাহ : আঠারোশো আটান্নতে যশোহর-নরেন্দ্রপুরের তারাচাঁদ চক্রবর্তীর কন্যা সর্বসুন্দরীর সঙ্গে তাঁর বিবাহ হয়। এই বিবাহে বরকর্তা ছিলেন তাঁর দুই পিতৃব্য রমানাথ ঠাকুর ও নগেন্দ্রনাথ ঠাকুর। লক্ষণীয়, দেবেন্দ্রনাথ তাঁর জ্যেষ্ঠপুত্রের বিবাহে অনুপস্থিত ছিলেন। প্রাপ্ত তথ্য থেকে জানা যায় যে, পুত্র জ্যোতিরিন্দ্রনাথের বিবাহেও দেবেন্দ্রনাথ অনুপস্থিত ছিলেন। বিবাহের সময় সর্বসুন্দরী ছিলেন এগারো বছরের বালিকা। বিবাহিত জীবনের কুড়ি বছরের মধ্যে নয় পুত্র-কন্যার জন্ম দিয়ে প্রসবজনিত অসুস্থতায় সর্বসুন্দরী আঠারোশো আটাত্তরে একত্রিশ বছর বয়সে পরলোকগমন করেন। দ্বিজেন্দ্রনাথের বয়স তখন আটত্রিশ বছর।

কর্মজীবন : আক্ষরিক অর্থে দ্বিজেন্দ্রনাথের কর্মজীবন অত্যন্ত সংক্ষিপ্ত—যদিও আজীবন তিনি স্বেচ্ছপ্রণোদিত কর্মে ব্যস্ত থেকেছেন। দ্বিজেন্দ্রনাথ, জ্যোতিরিন্দ্রনাথ-প্রমুখ এক -এক পুত্রের উপর জমিদারি দেখার ভার দিয়ে পিতা দেবেন্দ্রনাথ সন্তুষ্ট না হয়ে শেষ-পর্যন্ত রবীন্দ্রনাথের উপরে সেই ভার দেন। পিতার মৃত্যুর পরেও রবীন্দ্রনাথ সেই দায়িত্ব পালন করেন। দ্বিজেন্দ্রনাথ অতি স্বল্পকাল জমিদারি দেখেছিলেন। পিতার মৃত্যুর পর উনিশশো পাঁচেই তিনি কলকাতার সমস্ত সুখভোগ আরাম-সুবিধা-ইত্যাদি বিসর্জন দিয়ে শান্তিনিকেতনবাসী হলেন। শান্তিনিকেতনবাসী হলেও আশ্রমের কাজকর্মের সঙ্গে তাঁর কোনও যোগ ছিল না। আশ্রম-সীমানার বাইরে নিচু বাংলা এলাকায় তিনি ভৃত্য মুনীশ্বর গৌড়কে নিয়ে সন্ন্যাসীর জীবন যাপন করতেন। সাংসারিক ব্যাপারে তিনি যেমন উদাসীন ছিলেন তেমনি বিষয়-আশয় সম্পর্কে তাঁর কোনও বোধ যে ছিল, সেটা তাঁর আচার-আচরণে বোঝা যেত।

সাহিত্য-সংস্কৃতি চর্চা : দ্বিজেন্দ্রনাথ চিত্রকর হতে চেয়েছিলেন, কিন্তু তাঁর সময়ে চিত্রকলা শিক্ষার সুব্যবস্থা না থাকায় তাঁর সেই অভিপ্রায় সিদ্ধ হয়নি; কিন্তু পত্রে-চিরকুটে তিনি চিত্রাক্ষর ব্যবহার করতেন। 'রেখাক্ষর বর্ণমালা'-শীর্ষক তাঁর বাংলা শর্টহ্যান্ডের বইটি আদ্যন্ত লিথোতে ছাপা। চিত্রকরের বোধ থেকেই তিনি সাংকেতিক রেখাক্ষর যে উদ্ভাবন করেছিলেন, তাতে কোনও সন্দেহ নেই।

রামনারায়ণ তর্করত্নের সংস্কৃত শিক্ষার পরিণামে দ্বিজেন্দ্রনাথ সংস্কৃত ছন্দে বাংলায় কবিতা লিখতে শুরু করেন। তাঁর সমসাময়িক কবি বলদেব পালিত-ও বাংলায় সংস্কৃত ছন্দে প্রবর্তন করেছিলেন। কুড়ি বছর বয়সেই তিনি কালিদাসের 'মেঘদূত' পদ্যে অনুবাদ করেন। মাইকেল মধুসূদন দত্ত তখন ইংরেজিতে কবিতা লিখতেন। দ্বিজেন্দ্রনাথের অনুবাদ পড়ে তিনি মন্তব্য করেন যে, তাঁর ধারণা ছিল বাংলায় ভালো কবিতা রচিত হতে পারে না—কিন্তু 'মেঘদূতে'র অনুবাদ তাঁর সেই ধারণা দূর করেছে। উনিশ শতকের মধ্যাহ্নে এমন সাবলীল বাংলায় কাব্যরচনা ছিল দুর্লভ। তরুণ বয়সে তিনি ওস্তাদের কাছে সংগীতশিক্ষা করেছিলেন। বাংলায় তিনিই প্রথম স্বরলিপি-পদ্ধতি রচনা করেন। আঠারোশো উনসত্তরে 'তত্ত্ববোধিনী পত্রিকা'য় সংগীত লিপিবদ্ধ করিবার চিহ্নাবলী শীর্ষক তাঁর প্রবন্ধ পাঁচটি ব্রহ্মসংগীতের স্বরলিপিসহ ছাপা হয়। এছাড়া 'বালক' পত্রিকাতেও তিনি স্বরলিপি-পদ্ধতি বিষয়ে লিখেছিলেন। তিনি বাঁশিও শিখেছিলেন; তিনি বাঁশি শিখেছিলেন গণিতচর্চার সূত্রে।

সংগীতের সঙ্গে গণিতের গূঢ় যোগের কারণেই বিশ্বের বিখ্যাত বিজ্ঞানী ও দার্শনিকেরা যে সংগীত ও বাদ্যযন্ত্রের চর্চা করে থাকেন, সে কথা স্বীকৃত। দ্বিজেন্দ্রনাথও সংগীতের সুর-তাল-লয়কে গণিতের অন্তর্নিহিত ঐক্য বোঝার ব্যাপারে ব্যবহার করেছিলেন। বস্তুত, তাঁর যাবতীয় চর্চার উদ্দেশ্য ছিল তত্ত্বচর্চা। 'মেঘদূত'-এর সাবলীল অনুবাদের পর তিনি নিরবচ্ছিন্ন কাব্যচর্চা করেননি, যদিও তত্ত্বজ্ঞানের আলোচনার অবকাশে তিনি মধ্যে-মধ্যে চূর্ণ কবিতা লিখতেন। পঁয়ত্রিশ বছর বয়সে আঠারোশো পঁচাত্তরে আবার তিনি কাব্যজগতে ফিরে এসে 'স্বপ্ন-প্রয়াণ' নামে দীর্ঘ রূপককাব্য রচনা করেন। এই রূপককাব্যও তত্ত্ববাদী। এরপর আবার তিনি তাঁর তত্ত্বজগতে ফিরে যান। আঠারোশো আটানব্বইতে ব্রাহ্মধর্ম তিনি পদ্যে ব্যাখ্যা করেন। এই কাব্যও তত্ত্ববাদী। উনিশশো বারোতে

প্রকাশিত 'রেখাক্ষর-বর্ণমালা'য় পদ্য আবার তত্ত্ববহনের কাজ করেছে। উনিশশো কুড়িতে 'কাব্য-মালা'য় 'পদ্যে ব্রাহ্মধর্ম'-সহ তাঁর কবিতার সংকলন প্রকাশিত হয়। বক্সোমেট্রি বা বাকসো তৈরির যে পদ্ধতি তিনি ত্রিকোণমিতির সূত্রে আবিষ্কার করেন, তাকে আধুনিক প্যাকেজিং চর্চার সূচনা বলা যেতে পারে। গোটা বিশ্বে যখন প্যাকেজিং সম্পর্কে কোনও ধারণা ছিল না, তখন তিনি এ বিষয়ে মৌলিক ভাবনা ভেবেছিলেন। প্যাকেজিং টেকনোলজির পথিকৃৎ হিসেবে যে গৌরব তাঁর প্রাপ্য ছিল তা তিনি পাননি।

পিতার নির্দেশে তিনি আঠারোশো চৌষট্টি থেকে একাত্তর অবধি আদি ব্রাহ্মসমাজের সচিব-পদাসীন ছিলেন। আঠারোশো একাশিতে তিনি এই সমাজের অন্যতম ট্রাস্টি, আঠারোশো নব্বই থেকে আচার্য, আঠারোশো নিরানব্বই থেকে সভাপতি এবং উনিশশো চার থেকে আচার্য ও সভাপতি পদে কাজ করলেও উনিশশো পাঁচে পিতৃবিয়োগের পর তিনি সমাজ-সংসার ত্যাগ করে শান্তিনিকেতনের একান্তে নিভৃত জীবন-যাপন করেন।

আঠারোশো সাতাশিতে অনুজ-জ্যোতিরিন্দ্রনাথ অগ্রজ-দ্বিজেন্দ্রনাথকে সম্পাদক করে 'ভারতী' মাসিক-পত্রিকা প্রকাশ করেন। দ্বিজেন্দ্রনাথ লিখেছিলেন, 'আমাকে সম্পাদক হইতে বলিল। আমিও আপত্তি করিলাম না। আমি কিন্তু ওই নামটুকু দিয়াই খালাস। কাজের সমস্ত ভার জ্যোতির উপর পড়িল।' সাত বছর পর জ্যোতিরিন্দ্রনাথ পত্নীবিয়োগের পর সংসারে বিরাগী হয়ে 'ভারতী'র প্রকাশ বন্ধ করে দেবার ঘোষণা করেন। তাঁদের ভাগ্নি স্বর্ণকুমারী এই কথা জেনে 'ভারতী'র দায়িত্ব গ্রহণ করেন এবং সম্পাদক হন।

আঠারোশো চুরাশি থেকে পরবর্তী পঁচিশ বছর দ্বিজেন্দ্রনাথ আদি ব্রাহ্মসমাজের মুখপত্র 'তত্ত্ববোধিনী পত্রিকা'র সম্পাদক ছিলেন।

আঠারোশো একাশিতে 'হিতবাদী' পত্রিকার পরিকল্পনা দ্বিজেন্দ্রনাথ করেছিলেন এবং 'হিতবাদী' নামটিও দিয়েছিলেন।

আঠারোশো চুয়াত্তরে পরিকল্পিত ঠাকুরবাড়ির 'বিদ্বজ্জন সমাগম'-এর অন্যতম উদ্যোক্তা ছিলেন তিনি। 'হিন্দুমেলা', 'ভারতবর্ষীয় বিজ্ঞানসভা', 'বেঙ্গল থিয়োসফিক্যাল সোসাইটি', 'বঙ্গীয়-সাহিত্য-পরিষদ', 'বঙ্গীয়-সাহিত্য-সম্মেলন' -ইত্যাদি নানা উদ্যমের সঙ্গে তাঁর নিবিড় যোগ ছিল। তিনি বঙ্গীয়-সাহিত্য-পরিষদের সভাপতি-পদে বৃত হয়েছিলেন।

গ্রন্থাবলি :

১. মেঘদূত ('সংস্কৃত হইতে পদ্যে অনুবাদিত'), ১৮৬০

২. ভ্রাতৃভাব (প্রবন্ধ), ১৮৬৩ (ব্রাহ্মদের মধ্যে ভ্রাতৃভাব প্রসারের লক্ষ্যে ভ্রাতৃসভায় পঠিত প্রবন্ধ সংকলন।)

৩. তত্ত্ববিদ্যা (দর্শন),

ক. প্রথম খন্ড : জ্ঞানকান্ড, ১৮৬৬

খ. দ্বিতীয় খন্ড : ভোগকান্ড, ১৮৬৭

গ. তৃতীয় খন্ড : কর্মকান্ড, ১৮৬৮

ঘ. চতুর্থ খন্ড : সাধন প্রকরণ, ১৮৬৩

(দ্বিজেন্দ্রনাথ স্মৃতিকথায় জানিয়েছেন, 'আমাদের দেশে আমি যেভাবে দার্শনিক আলোচনা করিয়াছিলাম, সে-রকম আমার পূর্বে আর কেহ করেন নাই। ...সাধারণ ব্রাহ্মসমাজ প্রতিষ্ঠিত হইলে পর নবগঠিত সমাজের জন্য একটা philosophy আবশ্যক বলিয়া বোধ হইল।' দ্বিজেন্দ্রনাথ জানিয়েছেন, সাধারণ ব্রাহ্মসমাজিরা তাঁর 'তত্ত্ববিদ্যা' অবলম্বন করেই নতুন সমাজের দর্শন স্থির করলেও কোথাও ঋণ স্বীকার করেননি।)

৪. স্বপ্ন-প্রয়াণ (রূপক কাব্য), ১৮৭৫

(দ্বিজেন্দ্রনাথ জানিয়েছেন যে, 'স্বপ্ন-প্রয়াণ'-এর প্রথম খসড়া তিনি 'বঙ্গদর্শনে' ছাপার জন্য পাঠিয়েছিলেন। বঙ্কিম তার থেকে এক-আধটা ছেপেছিলেন কিনা, তা তাঁব মনে নেই। কিন্তু বঙ্কিম তাঁর 'বিষবৃক্ষ'-এর মধ্যে ঠিক তেমনই বিভিন্ন লোকজগৎ দর্শিয়েছিলেন। দ্বিজেন্দ্রনাথ মন্তব্য করেছিলেন যে, যা স্বপ্নে অশোভন হয় না, হিন্দু গৃহস্থ-চিত্রে তা অত্যন্ত অশোভন হয়ে দাঁড়ায়। 'নগেন্দ্রনাথের ঘরের মধ্যে সেইরকম ছবি থাকতে পারে, কিন্তু বাড়ির মধ্যে গৃহস্থ-বধূ গাড়ি হাঁকাইলেন, এ চিত্র একেবারেই সুশোভন হইল না। কিন্তু এইরকম চিত্র-সমাবেশের ideaটা যে তিনি আমার রচনা হইতে পাইতেছিলেন সে বিষয়ে আমার কিছুমাত্র সন্দেহ নাই। ধর্ম ও দর্শন সম্বন্ধে বঙ্কিমবাবু অন্যত্র গুরুশিষ্য খাড়া করিয়া যে-ভাবে দার্শনিক আলোচনা করিতে বসিলেন, তাহার বহু পূর্বে ঠিক ওইভাবে ওইরকম আলোচনা আমি করিয়াছিলাম।' বস্তুতপক্ষে তাঁরা দুজনেই এই গুরুশিষ্য প্রশ্নোত্তর রীতিটি পেয়েছিলেন গ্রিক ডায়ালগ্ থেকে। (এক্ষেত্রে কেউ উত্তমর্ণ-অধমর্ণ ছিলেন না।)

৫. সোনার কাটি রুপার কাটি, ১৮৮৫ (আটান্ন পৃষ্ঠার এই বইটি সম্পর্কে বিস্তারিত তথ্য দুর্লভ)

৬. সোনায় সোহাগা, ১৮৮৫ (কুড়ি পৃষ্ঠার এই বই বইটি সম্পর্কে বিস্তারিত তথ্য দুর্লভ)

৭. আর্যামি এবং সাহেবিআনা (আলোচনা), ১৮৯০

৮. সামাজিক রোগের কবিরাজি চিকিৎসা (আলোচনা), ১৮৯১

৯. সাধনা-প্রাচ্য ও প্রতীচ্য (আলোচনা), ১৮৯২

১০. অদ্বৈত মতের সমালোচনা (দর্শন), ১৮৯৬

১১. অদ্বৈত মতের প্রথম ও দ্বিতীয় সমালোচনা (দর্শন), ১৮৯৭

১২. পদ্যে ব্রাহ্মধর্ম (কাব্যে/ধর্মতত্ত্ব), ১৮৯৮

১৩ আর্যধর্ম ও বৌদ্ধধর্মের পরস্পর ঘাত-প্রতিঘাত ও সংঘাত (আলোচনা), ১৮৯৯

১৪. ব্রহ্মজ্ঞান ও ব্রহ্মসাধন (ধর্ম), ১৯০০

১৫. আচার্যের উপদেশ (ধর্ম),

ক. প্রথম খন্ড, ১৯০০

খ. দ্বিতীয় খন্ড, ১৯০২

১৬. শ্রীমন্মহর্ষি দেবের জন্মোৎসব-উপলক্ষে আচার্য শ্রী দ্বিজেন্দ্রনাথ ঠাকুরের বক্তৃতা (ভাষণ), ১৯০১

১৭. বিদ্যা এবং জ্ঞান (আলোচনা), ১৯০৬

১৮. একটি প্রশ্ন ও তাহার উত্তর (আলোচনা), ১৯০৬

১৯. বঙ্গের রঙ্গভূমি (প্রবন্ধ-সংকলন), ১৯০৭

২০. হারামণির অন্বেষণ (আলোচনা), ১৯০৮

২১ দেখিয়া শিখিব কি ঠেকিয়া শিখিব (আলোচনা), ১৯০৮

২২ রেখাক্ষর বর্ণমালা (বাংলা শর্টহ্যান্ড), ১৯১২ (পদ্যাকারে লিখিত, দ্বিজেন্দ্রনাথ-কর্তৃক উদ্ভাবিত বাংলা শর্টহ্যান্ডের প্রথম বই।)

২৩. গীতা-পাঠ (ধর্ম), ১৯১৫

২৪. নানা-চিন্তা (প্রবন্ধ, ভাষণ, পূর্ব-প্রকাশিত পুস্তিকার সংকলন), ১৯২০

২৫. প্রবন্ধ-মালা (প্রবন্ধ, পূর্ব-প্রকাশিত পুস্তিকার সংকলন), ১৯২০

২৬. কাব্য-মালা (কাব্য-সংকলন, 'মেঘদূত' এবং 'পদ্যে ব্রাহ্মধর্ম'-সহ।), ১৯২০

২৭. চিন্তামণি (প্রবন্ধ, পূর্ব-প্রকাশিত পুস্তিকার সংকলন), ১৯২২

এছাড়া বিপিনবিহারী গুপ্ত-র 'পুরাতন প্রসঙ্গে'র দ্বিতীয় অধ্যায়ে উনিসশো তেইশে দ্বিজেন্দ্রনাথ-কর্তৃক বিবৃত তাঁর স্মৃতিচারণ মুদ্রিত হয়েছে।

২৮. Geometry in which the 12 Axiom has been resplaced by new ones, [?]

২৯. Ontology, 1871

৩০. Boxometry, 1913

এছাড়া তাঁর বহু প্রবন্ধ, তত্ত্বালোচনা, কবিতা, ভাষণ, চূর্ণ-কবিতা, পত্রকাব্য অগ্রন্থিত রয়ে গিয়েছে।

**শেষজীবন ও মৃত্যু :** বৈষয়িক ব্যাপারে উদাসীন দ্বিজেন্দ্রনাথকে তাঁর পিতা জমিদারি পরিদর্শন-সহ যাবতীয় দায়িত্বশীলতার কাজ থেকে অব্যাহতি দিয়েছিলেন। অপুত্রক ও নিঃসন্তান কেউ ঠাকুরপরিবারের স্থাবর সম্পত্তির অধিকার পেতেন না। জ্যোতিরিন্দ্রনাথ নিঃসন্তান ছিলেন। বীরেন্দ্রনাথের জীবিতকালেই তাঁর একমাত্র পুত্র বলেন্দ্রনাথ মারা যান। জ্যোতিরিন্দ্রনাথ ও বীরেন্দ্রনাথের বিধবা স্ত্রী এবং তাঁর বিধবা পুত্রবধূ জমিদারির অংশ পাননি। দেবেন্দ্রনাথ তার শেষ ইচ্ছাপত্র সই করেন আঠারোশো নিরানব্বইতে। তিনি এই ইচ্ছাপত্রের নির্বাহক করেন দ্বিজেন্দ্রনাথের জ্যেষ্ঠপুত্র দ্বিপেন্দ্রনাথকে, সত্যেন্দ্রনাথের জ্যেষ্ঠপুত্র সুরেন্দ্রনাথকে ও রবীন্দ্রনাথকে। দেবেন্দ্রনাথের সপুত্রক পুত্রসন্তান হেমেন্দ্রনাথের উত্তরাধিকারীরা পেয়েছিলেন ওড়িশার জমিদারি। কালিগ্রাম-পতিসর ও বিরাহিমপুর-শিলাইদহের জমিদারি তিন শরিক অর্থাৎ দ্বিজেন্দ্রনাথ, সত্যেন্দ্রনাথ ও রবীন্দ্রনাথের মধ্যে এজমালি থেকে যায়। উনিশশো পাঁচে পিতার মৃত্যুর পর দ্বিজেন্দ্রনাথ তাঁর পুত্র দ্বিপেন্দ্রনাথ ও পৌত্র দিনেন্দ্রনাথকে নিয়ে শান্তিনিকেতন-আশ্রমবাসী হন। কলকাতার সমস্ত সুখভোগ ত্যাগ করে তাঁরা শান্তিনিকেতনের সে সময়ের কষ্টকর জীবনকেই বরণ করে নিয়েছিলেন। দ্বিজেন্দ্রনাথ ও তাঁর পুত্র-পৌত্রেরা সম্পূর্ণ নির্ভরশীল ছিলেন জমিদারির আয়ের উপর। জ্যেষ্ঠ পৌত্র দ্বিপেন্দ্রনাথকে পিতামহ দেবেন্দ্রনাথ তাঁর সাধনাশ্রম শান্তিনিকেতনের অন্যতম অছি করে এই আশ্রম দেখার দায়িত্ব দিয়ে যান। দ্বিজেন্দ্রনাথের বড়ো ছেলে দ্বিপেন্দ্রনাথ এই দায়িত্ব নিষ্ঠা-সহকারে আমৃত্যু পালন করেন। উনিশশো তেইশে প্রমথ চৌধুরির পরামর্শে ভূবাসনপত্র সই করে রবীন্দ্রনাথ ও সুরেন্দ্রনাথ এজমালি জমিদারি নিজেদের নামে করে নেন। রবীন্দ্রনাথ হন কালিগ্রাম-পতিসরের জমিদার ও সুরেন্দ্রনাথ হন বিরাহিমপুর শিলাইদহের জমিদার। দ্বিজেন্দ্রনাথ ও তাঁর উত্তরাধিকারীদের প্রাপ্য অংশ ওই দুই জমিদারির মধ্যে অর্পিত হইল। রবীন্দ্রনাথ ও সুরেন্দ্রনাথ এর দরুণ বছরে সাড়ে বাইশ হাজার টাকা দ্বিজেন্দ্রনাথ ও তাঁর উত্তরাধিকারীদের দেবেন, এই

কভাবে দ্বিজেন্দ্রনাথের সঙ্গে নিষ্পত্তি করলেন। পিতামহের জমিদারির স্বাভাবিক উত্তরাধিকারী বংশের জ্যেষ্ঠ সন্তান দ্বিজেন্দ্রনাথ এইভাবে হলেন ছোটোভাই রবীন্দ্রনাথের ও ভাইপো সুরেন্দ্রনাথের দেওয়া মাসোহারার উপর নির্ভরশীল।

রবীন্দ্রনাথ ও সুরেন্দ্রনাথ কথা রাখেননি। বরখেলাপের ফলে দ্বিজেন্দ্রনাথ ও তাঁর বংশধরেরা অশেষ কষ্টভোগ করেন। এমনকি পরে দ্বিজেন্দ্রনাথের পৌত্র দিনেন্দ্রনাথ নিজ ভিটেতে রবীন্দ্রনাথের ভাড়াটে হিসেবে থাকতে বাধ্য হয়েছিলেন। বিষয়-আশয়ে উদাসীন দ্বিজেন্দ্রনাথ কোনদিনই কোনো কষ্টভোগে উচ্চবাচ্য করেননি। উনিশশো ছাব্বিশের উনিশে জানুয়ারি ছিয়াশি বছর বয়সে তিনি শান্তিনিকেতনে পরলোকগমন করেন। তাঁকে দাহ করা হয় তাঁর শান্তিনিকেতনস্থিত নিচু বাংলার আবাসের সামনে। তাঁর বাড়ি পরে 'দ্বিজবিরাম' নামে আখ্যাত হয়। তাঁর দাহস্থানে পুত্রবধূ হেমলতা দেবী একটি সমাধি-বেদি স্থাপন করেছিলেন। সেই সমাধিবেদি ভগ্নদশায় অবহেলায় এখনও আছে।